পাশে ঃ কৈলাস পর্বত
নীচে ঃ ত্রিশূল পর্বত





# গিরি-কান্তার

অমর সাহিত্য কাশন
৭ টেমার লেন, কলিকাতা ৯







বাঁদিকে ঃ ওপরে—নন্দকিশোরীর মন্দির, নিচে—মেয়েদের স্কুল-দেবল। ডানদিকে—ওয়ান

উৎসর্গ

দাদা

শ্রীঅমলচন্দ্র গুহ

দিদি

ডাক্তার পরী বসু

ও

বোন

শ্রীমতী গৌরী ঘোষ-কে






বাঁদিকে : ওপরে—কৈলুবিনায়কের মূর্তি, নিচে—বৈদিনী শিবির থেকে ত্রিশূল ও চননিয়াকোট

## ॥ এক ॥

পুরাণ নয়, দর্শন নয়, কাব্য নয়।

উপন্যাস নয়, গল্প নয়, প্রবন্ধ নয়।

হিমালয়।

কিন্তু হিমালয় কি নয়?

যুগ-যুগান্ত ধরে ভারতের ধর্ম ও ঐতিহ্য, সাহিত্য ও সংস্কৃতিকে সযত্নে লালন-পালন করে আসছে হিমালয়। হিমালয়ের কাহিনী মানে ভারতের মর্মবাণী।

ভৌগোলিক বিচারে ভারতীয় হিমালয় সাত ভাগে বিভক্ত—আসাম (নেফা), সিকিম, নেপাল, গাড়োয়াল, হিমাচল, কাশ্মীর ও কুমায়ুন হিমালয়।

উত্তরে শতদ্রু, পূবে কালী ও পশ্চিমে পিণ্ডারী বিধৌত পার্বত্য প্রদেশ কুমায়ুন।

কমনীয়া কুমায়ুনের কেন্দ্রভূমি আলমোরা। আলমোরা থেকেই আজ আমাদের যাত্রা হল শুরু। আমরা যাত্রা করেছি কুমায়ুনের দুর্গম গিরি-কান্তারে।

আমাদের কুমায়ুন পরিক্রমা শুরু হয়েছে দিন দশেক আগে। কাঠগুদাম থেকে নৈনিতাল, ভাওয়ালী, রানীক্ষেত, দ্বারাহাট, আলমোরা ও বিনসর হয়ে এবারে চলেছি গোয়ালদাম।

ভৌগোলিক দিক থেকে আলমোরা কুমায়ুনের প্রায় কেন্দ্রস্থলে অবস্থিত। তাই ১৫৬০ সালে চাঁদ রাজা ভীষ্মচন্দ্র তাঁর রাজধানী চম্পাবত থেকে আলমোরায় স্থানান্তরিত করেন। ১৮১৫ সালে কুমায়ুন বৃটিশ অধিকারে আসে। তাঁরাও কুমায়ুন শাসনে আলমোরার উপযোগিতা উপলব্ধি করেন। ... আলমোরা কুমায়ুনের সর্বশ্রেষ্ঠ নগরীরূপে গড়ে ওঠে।

... আলমোরা থেকে বাস যায় দিল্লী ও বেরিলী। যায় কুমায়ুনের সর্বত্র ... কাঠগুদাম, নৈনিতাল, রানীক্ষেত, বাগেশ্বর, গোয়ালদাম, পিথোরাগড় ও বিনসর।

গতকাল আমরা গিয়েছিলাম বিনসর। তুষারমৌলী কুমায়ুন হিমালয়ের

সব চেয়ে সুন্দর দৃশ্য দেখা যায় বেরিনাগ কৌসানী ও বিনসর থেকে।

বিনসর আলমোরা থেকে বাসপথে ১৮½ ও হাঁটাপথে ১৩ মাইল উত্তর-পূর্বে অবস্থিত। আলমোরা থেকে কাফরখান হয়ে বাস্থলী পর্যন্ত নিয়মিত বাস চলে। এই পথে ১৫ মাইল গিয়ে কাঠপুরিয়া। সেখান থেকে জীপ চলার উপযোগী বন বিভাগের একটি পথ চলে গেছে বিনসর। সময় কম বলে আমরা আলমোরা থেকে জীপ নিয়ে গিয়েছিলাম।

বিনসর আধুনিক শৈলাবাস হলেও একটি প্রাচীন জনপদ। আলমোরার চাঁদরাজা কল্যাণ ( ১৭৩০-৪৮খৃঃ ) সেখানে বিনেশ্বরের শিবমন্দির নির্মাণ করান। বিনেশ্বর শিব ছিলেন কল্যাণের আরাধ্য দেবতা। দেবতার নামানুসারেই জনপদের নাম হয়েছে বিনসর।

দেবালয়কে কেন্দ্র করেই গড়ে উঠেছে জনপদ। পেছনে বনাচ্ছাদিত পাহাড়—দেবদারু ছাওয়া ঢুধাতোলি বন। মাঝারি আকারের প্রস্তর নির্মিত মন্দির। গঠনশৈলী উড়িষ্যার রেখ-দেউলের মত। গর্ভগৃহ থেকে মন্দির শীর্ষের নিম্নভাগ পর্যন্ত ওঠার সিঁড়ি আছে। আগে সেখানেই পূজার সামগ্রী রাখা হত। তখন গাড়োয়াল ও কুমায়ুনের অনেক মন্দিরেই এই ব্যবস্থা ছিল। এখনও দু-একটি মন্দিরে এ নিয়ম চালু আছে।

বিনেশ্বর শিবের মাহাত্ম্য একটু স্বতন্ত্র ধরনের। সে মাহাত্ম্যের কথা কুমায়ুনের সর্বজনবিদিত। তাই স্থানীয়রা বলেন—'ভাই বিনসর লু জানি লিও, সমজি লিও।' ভাই বিনসর পথযাত্রী, দর্শনের পূর্বে বিনেশ্বর শিবের মাহাত্ম্যের কথা জেনে নিও, বুঝে নিও। নইলে এ তীর্থযাত্রা বিফল হবে।

বৃটিশ শাসনকালে বিনসর একটি সমৃদ্ধ ইংরেজ উপনিবেশ রূপে গড়ে উঠেছিল। বহু সম্ভ্রান্ত ইংরেজ রাজপুরুষ রাজকার্য থেকে অবসর নিয়ে এখানে বসতি স্থাপন করেছিলেন—সুন্দর সুন্দর বাংলো বানিয়েছিলেন। বাংলোগুলো এখনও আছে, কিন্তু নির্মাতারা প্রায় নেই বললেই চলে। ভারত স্বাধীন হবার পরে বাংলো বিক্রী করে তাঁরা বিদেয় হয়েছেন বিনসর থেকে। তাঁদের শখের বাংলোয় এখন নেটিভরা বাস করছে। কি হল কালে কালে!

বিনসরের পতাকাদণ্ড বা ঝাণ্ডা শৃঙ্গ সমুদ্রসমতা থেকে ৭৯১৩' ফুট। সেখানকার তাপমাত্রা আলমোরার চেয়ে প্রায় ১০° ফারেনহিট কম। তাই জনপদ গড়ে উঠেছে প্রায় তিন চারশ ফুট নিচে।

বিনসরে কয়েকটি আপেল ও নাসপাতি ও অন্যান্য ফলের বাগান আছে।

পর্যটকদের জন্য আছে ফরেস্ট রেস্ট হাউস, একটি টুরিস্ট হোম এবং কয়েকটি কটেজ। ভাড়া আলমোরা থেকে কম। তবে ভাল খাবার পাওয়া যায় না আর এখানে বৈদ্যুতিক আলো নেই। আমরা খাবার সঙ্গে নিয়ে গিয়েছিলাম। তা ছাড়া আমরা তো সেখানে থাকিনি। সকালে রওনা হয়ে বিকেলেই ফিরে এসেছি আলমোরায়।

বাস চলেছে ছুটে। পাহাড়ের গা দিয়ে পথ। ড্রাইভার রতন সিং স্ফূর্তিবাজ লোক। যেমন জোরে গাড়ি চালাচ্ছে, তেমনি জোরে কথা বলছে। সব কথা বুঝতে পারছি না। তবে তার দিক থেকে চেষ্টার ত্রুটি নেই। আর এই চেষ্টার ফলেই যত বিভ্রাট। তার ধারণা আমরা তার মাতৃভাষা বুঝতে পারব না। ফলে সে মাঝে মাঝেই ইংরেজী বলছে। সে ইংরেজী তার মাতৃভাষার চেয়ে অনেক বেশী দুর্বোধ্য। তবে তার উদ্দেশ্য মহৎ। সে আমাদের মঙ্গলার্থেই গলাবাজি করছে। আমরা তার দেশ দেখতে এসেছি। আমাদের প্রতি তার কৃতজ্ঞতার শেষ নেই। তাই সে যথাসাধ্য তার দেশের খবরাখবর দিচ্ছে।

আলমোরা শহরের প্রায় প্রান্তে এসে পৌচেছি আমরা। এখান থেকে শহর বড়ই সুন্দর দেখাচ্ছে। আলমোরা শুধু কুমায়ুনের কেন্দ্রভূমি নয়—ভারতের একটি শ্রেষ্ঠ শৈলাবাস। সে অপরূপ রূপলাবণ্যের পসরা সাজিয়ে পর্যটকদের আমন্ত্রণ জানায়। তার রূপের আকর্ষণে যুগে যুগে মানুষ ছুটে এসেছে এখানে। এসেছেন বিবেকানন্দ, রবীন্দ্রনাথ, গান্ধীজী। এসেছেন দেশবন্ধু চিত্তরঞ্জন ও জওহরলাল নেহেরু।

স্ত্রী কমলা যক্ষ্মায় আক্রান্ত হলেন। তাঁকে নিয়ে আসা হল ভাওয়ালীর স্বাস্থ্যনিবাসে। জওহরলাল তখন নৈনী জেলে। তাঁর অনুরোধে কর্তৃপক্ষ তাকে স্থানান্তরিত করলেন আলমোরা জেলে। স্ত্রীর জন্য তার দুশ্চিন্তার অন্ত ছিল না। কিন্তু হিমালয়ের কাছে তিনি অভয় পেলেন। আলমোরার শীতল সমীরে তাঁর দেহমন স্নিগ্ধ ও শান্ত হয়ে উঠল। নেহেরু দর্শন করলেন বনাবৃত পর্বতমালার ওপরে তুষারাবৃত হিমালয়ের চির উন্নত শির—জ্ঞান-গম্ভীর, যুগ-যুগান্তের সদা-জাগ্রত প্রহরী। এদের দেখে তাঁর হৃদয় পূর্ণ হল, মন শান্ত হল। তিনি অনুভব করলেন—সমতলের সমাজের সংঘাত ও ষড়যন্ত্র, কামনা ও বাসনা, লোভ ও কপটতা—এই অনন্তের সামনে নেহাৎ নগণ্য।

এই হল আলমোরা। সেই আলমোরা ছেড়ে চলেছি এগিয়ে, লোকালয়

ছাড়িয়ে—দুর্গম গিরি-কান্তারে। চলেছি গোয়ালদামে—কমনীয়া কুমায়ুনের কোলে। সেখান থেকেই শুরু হবে—আমাদের প্রকৃত যাত্রা—পদযাত্রা। সে যাত্রায় বিপদকে পাশে নিয়ে পথ চলতে হবে। শারীরিক সামর্থ্য ও মানসিক সবলতা সর্বদা অক্ষুণ্ণ রাখতে হবে। শক্তিমান না হলে, নির্ভীক না হলে, এ পথের পথিক হওয়া যায় না। দুর্বলের প্রতি হিমালয়ের কোন দুর্বলতা নেই। যারা তার সকল বিপদ তুচ্ছ করে দুর্বার বেগে এগিয়ে যেতে পারে, তাদের সামনে দেবতাত্মা হিমালয় আপন স্বরূপ প্রকাশ করে। তাদের কণ্ঠেই দুর্গম হিমালয় জয়মাল্য দেয় পরিয়ে। সর্বদুঃখব্যথাহর না হলে অনন্ত-সুন্দরের সঙ্গলাভ করা যায় না।

স্বভাবতই সংশয়ের দোলায় দুলছে আমাদের মন—আমরা কি পৌছতে পারিব ?

নিশ্চয়ই পারব। দুর্গম হিমালয়ের আবহাওয়ায় একটা প্রচণ্ড প্রাণশক্তি লুকনো আছে। এই শক্তি অন্ধকে দৃষ্টিদান করে, খঞ্জকে বেগবান করে, রুগ্নকে রোগমুক্ত করে। কয়েক মিনিট বিশ্রাম করলে, কয়েক ঘণ্টা পথ চলার ক্লান্তি দূর হয়। এই প্রাণশক্তি পথ চলার পাথেয় যোগায় হিমালয় পথযাত্রীকে, তাকে আকর্ষণ করে দুর্গম পথে। সে জীবন তুচ্ছ করে ছুটে আসে তার কাছে।

আলমোরা থেকে একটি পথ চলে গেছে উত্তর-পূবে—বেরিনাগ, আসকোট ও পাঙ্গু হয়ে গার্বিয়াং—নেপাল-তিব্বত সীমান্তের শেষ ভারতীয় গ্রাম। বেরিনাগ থেকে একটি পথ গেছে পিথোরাগড়—জেলা সদর। আগে পিথোরাগড় আলমোরা জেলারই একটি মহকুমা সদর ছিল। চীনা আক্রমণের পরিপ্রেক্ষিতে ১৯৬০ সালের ২৪শে ফেব্রুয়ারী আলমোরা জেলার উত্তর উত্তর-পূর্ব অংশের ২৭৮৯ বর্গমাইল নিয়ে একটি পৃথক জেলা তৈরি করা হয়েছে। লোকসংখ্যা মাত্র ২,৬৩,০০০ জন। চারটি মহকুমা নিয়ে এই জেলা—দক্ষিণাঞ্চল পিথোরাগড়, মধ্যাঞ্চল দিদিহাট, উত্তর-পূর্বাঞ্চল ধারচুলা ও উত্তর-পশ্চিমাঞ্চল মুনসিয়ারী। লোকসংখ্যা যথাক্রমে ১,০৩,০০০ ; ৯৭,০০০ ; ৩৩,০০০ ও ৩০,০০০ জন।

পিথোরাগড় জেলা কুমায়ুন হিমালয়ের দুর্গমতম অংশ। ত্রিশূল, নন্দাদেবী, নন্দাদেবী-পূর্ব, নন্দাকোট, নন্দাখাত, ত্রিশূলী (অনেকের মতে তীরশূলী) ও পঞ্চচুলি প্রভৃতি হিমালয়ের কয়েকটি বিখ্যাত শৃঙ্গ এই জেলায় অথবা কাছাকাছি অবস্থিত। পিথোরাগড় জেলা নেপাল ও তিব্বতের সঙ্গে ভারতের সীমারেখা

রচনা করেছে। কৈলাস ও মানস-সরোবর পরিক্রমার সব চেয়ে জনপ্রিয় পথ দুটি এই জেলা দিয়ে। কিন্তু প্রচারের অভাবে এ অঞ্চল এখনও হিমালয় প্রেমিকদের কাছে তেমন প্রিয় হয়ে উঠতে পারে নি।

জেলা সদর পিথোরাগড় যাবার দুটি পথ। একটি আলমোরা থেকে, অপরটি টনকপুর রেল স্টেশন থেকে। আলমোরা থেকে পিথোরাগড় ৬৯ মাইল। নিয়মিত বাস চলাচল করে। আট ঘণ্টা সময় লাগে। এই পথে কুমায়ুনের একটি তীর্থস্থান জাগেশ্বর। আলমোরা থেকে বরছিনা অর্থাৎ বড় শৃঙ্গ হয়ে ১৯ মাইল গিয়ে পানুয়ানালা (৬,৫০০´)। সেখানে জেলা পরিষদের ডাকবাংলো আছে। সেখান থেকে আলমোরাকে বড়ই সুন্দর দেখায়।

পানুয়ানালা থেকে এক মাইল দূরে মিরতোলা। ঘন জঙ্গলে ঘেরা একটি রমণীয় স্থান। এখানে স্বামী নিকসন বা কৃষ্ণপ্রেমের আশ্রম আছে। কিছুকাল পূর্বে তিনি দেহরক্ষা করেছেন। মিরতোলা পোস্ট অফিসের কাছে যশোদা মাঈ নির্মিত উত্তর-বৃন্দাবন আশ্রম। আশ্রম থেকে পাঁচ মাইল চড়াই ভেঙে হিরিয়া শিখরে বৃদ্ধ জ্ঞানেশ্বরের প্রাচীন ক্ষুদ্রাকৃতি মন্দিরে পৌছতে হয়। এখান থেকেও আলমোরা এবং নৈনিতাল শৈলশ্রেণীকে বড়ই সুন্দর দেখায়। যতদূর দৃষ্টি চলে কেবল উঁচু-নিচু গহন বনের সবুজ ঢেউ—দিগন্তে গিয়ে নীলাকাশে মিশেছে। চারিদিকে পরম প্রশান্তির মাঝে এই অপরূপ রূপলাবণ্য মানুষের মনকে স্বর্গীয় সুষমায় পূর্ণ করে তোলে। সে উপলব্ধি করে—অনন্তের সঙ্গে তার আত্মার একটা অচ্ছেদ্য সম্পর্ক আছে। মানুষের মন থেকে মর্ত্যভাবনা মুছে যায়।

আরো দেড মাইল নেমে জাগেশ্বরনাথজীর মূল মন্দির। কুমায়ুনের বিখ্যাত মন্দিরগুলির মধ্যে এই মন্দিরটি ধর্মান্ধ মুসলমান আক্রমণকারীদের হাতে সব চেয়ে কম ক্ষতিগ্রস্ত হয়েছে। মূল মন্দিরটি সম্ভবত ত্রয়োদশ শতাব্দীতে নির্মিত। অন্যান্য মন্দিরগুলি পরবর্তীকালে চাঁদরাজারা তৈরি করেছেন। কাত্যুরী আমলেও জাগেশ্বর বিখ্যাত তীর্থ ছিল। অন্যান্য মূর্তির মধ্যে অনেক পৌণ্ড্র রাজার রুপোর মূর্তি এবং চাঁদরাজা বিমলচন্দ্র (১৬২৫-৩৮ খৃঃ) ও দীপচন্দ্রের (১৭৪৮-৭৭ খৃঃ) চন্দনের মূর্তি পাওয়া গেছে। পাওয়া গেছে মাধব সেনের শিলালিপি (১১২৩ খৃঃ) ও লক্ষ্মীচন্দ্রের (১৫৯৭-১৬২১ খৃঃ) দানপত্র। এ অঞ্চলের শিব, শক্তি ও সূর্য মূর্তিসমূহকে ঐতিহাসিকরা গুপ্ত-

যুগের শিল্পরীতির পূর্বসূরী বলে অনুমান করে থাকেন।

কথিত আছে দক্ষযজ্ঞের পরে একদা শিব এখানে কিছুকাল তপস্যা করেছিলেন। স্কন্দপুরাণে জগেশ্বরনাথজীর মাহাত্ম্য বর্ণিত হয়েছে। তাই স্থানীয়রা বলেন—জাগেশ্বরনাথজী দ্বাদশ জ্যোতির্লিঙ্গের অন্যতম নাগেশ জ্যোতির্লিঙ্গ। প্রকৃতপক্ষে জাগেশ্বরের কাছাকাছি কয়েকটি নাগমন্দিরও আছে—বেণীনাগ, ধোলনাগ, কালিয়ানাগ, পিঙ্গলনাগ, মূলনাগ, ফণিনাগ ও বাসুকীনাগ। এইসব অঞ্চলও জাগেশ্বর ক্ষেত্রের অন্তর্ভুক্ত। এইসব মন্দিরের মূর্তিশিল্প ও স্থাপত্যকলা বড়ই সুন্দর। তাই পুরাতত্ত্ববিভাগ মন্দির-সমূহের রক্ষণাবেক্ষণ করছেন ও একটি ছোট সংগ্রহশালা প্রতিষ্ঠা করেছেন।

দেওদার বৃক্ষ শোভিত একটি অনিন্দ্যসুন্দর সংকীর্ণ উপত্যকার মধ্যে জাগেশ্বরনাথজীর মন্দির অবস্থিত। উচ্চতা ৫৬০০ ফুট। এখানে কিছু বাড়িঘর, দোকানপাট, কয়েকটি ধর্মশালা ও একটি টুরিস্ট হাউস আছে। আর আছে একটি স্বচ্ছ শীতল ঝরণা। বৈশাখী পূর্ণিমা ও শিবরাত্রিতে মেলা বসে এখানে।

আলমোরা থেকে জাগেশ্বর যাবার সহজ পথ পানুয়ানালা ছাড়িয়ে আরও দু মাইল গিয়ে আরতোলা হয়ে। জাগেশ্বরনাথজীর মন্দির আরতোলা থেকে সোয়া দুই ও আলমোরা থেকে সোয়া তেইশ মাইল। এখন মন্দির পর্যন্ত মোটর যায়।

পিথোরাগড়ের পথে আরতোলা ছাড়িয়ে গঙ্গোলীহাট (৫৫৮০´) একটি বর্ধিষ্ণু গ্রাম। এখানে কয়েকটি মন্দির ও বাজার আছে। বাজার ছাড়িয়ে ঘন দেওদার বনের ভেতরে মহাকালীর মন্দির। মহাষ্টমীর দিন মেলা বসে এখানে। গ্রামের দক্ষিণ-পশ্চিমে কয়েকটি প্রাচীন মন্দিরের ধ্বংসাবশেষ আছে। কুমায়ুনের চতুর্থ ডেপুটি কমিশনার (১৮৪৮ খৃঃ) মিস্টার ব্যাটেন ১৮৪০ সালে শিকার করতে এখানে এসেছিলেন। তখন এ অঞ্চলে মানুষখেকো বাঘের খুবই উপদ্রব ছিল।

গঙ্গোলীহাট থেকে সাড়ে ছ মাইল দূরে পাতাল ভুবনেশ্বর—তিনটি প্রাচীন মন্দির আছে এখানে। মন্দিরের ক্ষত্রিয় পূজারী দর্শনার্থীদের সানন্দে পথ দেখিয়ে দেন। মন্দিরের কাছেই একটি দর্শনীয় গুহা আছে। গুহামুখটি খুবই সংকীর্ণ। টর্চ হাতে হামাগুড়ি দিয়ে ভেতরে ঢুকতে হয়। ভেতরটা অন্ধকার স্যাঁতস্যাঁতে ও ঠাণ্ডা। ওপর থেকে স্ট্যালাকটাইট (stalactite)

ও সিয়াল্যাগমাইট ( sialagmite ) ঝুলছে আর ফোঁটা ফোঁটা জল চুঁইয়ে পড়ছে। অথচ এই গুহার দেয়ালে কে বা কারা মহাভারতের কয়েকটি উপাখ্যানের চিত্ররূপ খোদাই করে রেখেছেন।

তার পরেই পিথোরাগড় পথের বড় জায়গা বেরিনাগ বা বেণীনাগ ( ৫৫০০´ )। এখান থেকে পাতাল ভুবনেশ্বর ১১ মাইল। বেরিনাগ পিথোরাগড় ও থল পথের জংশন। যাঁরা সোজা গারবিয়াং যেতে চান, তাঁরা বেরীনাগ থেকে থল ও দিদিহাট হয়ে আসকোট যান। তাঁদের পিথোরাগড় যাবার প্রয়োজন হয় না। সেকালে কৈলাস ও মানস-সরোবরের যাত্রীরা যাবার পথে আলমোরা থেকে এই পথে গারবিয়াং হয়ে তাকলাকোট যেতেন। কিন্তু ফেরার পথে তাঁরা আসকোট থেকে পিথোরাগড় ও মায়াবতী হয়ে টনকপুরে এসে রেল ধরতেন।

বেরিনাগ বেণীনাগের বাসস্থান। মহাভারতে আছে, কৌরবকুলোৎপন্ন এই নাগ জনমেজয়ের সর্পযজ্ঞে দগ্ধ হয়েছিলেন। এখানে বেণীনাগ নামে একটি পর্বতশৃঙ্গও আছে। এককালে এখানকার চা বিখ্যাত ছিল। এখান থেকে বাগেশ্বর যাবার একটি হাঁটাপথ আছে। এই পথে চার মাইল গেলে নারগোলী গ্রাম। সেখান থেকে এক মাইল দূরে একটি শিখরের ওপরে বিখ্যাত ভদ্রকালীর মন্দির। এখানে ভদ্রকালী বা ভদ্রাবতী নদী একটি গুহার মধ্য দিয়ে প্রবাহিত হয়েছে। বেরিনাগ থেকে দশ মাইল দূরে শনি-উদয়র। কথিত আছে, ছান্দোগ্য উপনিষদ ও শতপথ ব্রাহ্মণের অগ্নিকাণ্ড রচয়িতা ঋষি শাণ্ডিল্য এখানে তপস্যা করেছিলেন। এখান থেকে নীলকণ্ঠ, নন্দাদেবী, ত্রিশূল প্রভৃতি পর্বতশিখরের দৃশ্য বড়ই সুন্দর।

বেরিনাগ থেকে পিথোরাগড় প্রায় সমতল পথ। ভারী সুন্দর পথ। কুমায়ুনের সুন্দরতম উপত্যকা। পাঁচ মাইল দীর্ঘ ও তিন মাইল প্রশস্ত এই উপত্যকা। উচ্চতা ৫৪৬৪ ফুট। উপত্যকার বুক চিরে বয়ে গেছে রামগঙ্গা, লোহাঘাট গিয়ে কালীগঙ্গায় মিশেছে। মধ্যযুগে এই উপত্যকা শোর রাজ্যের অন্তর্ভুক্ত ছিল—নাম ছিল উদয়পুর। কিছুকাল আগেও পিথোরাগড ছিল একটি মহকুমা শহর। এখন জেলা সদর হয়েছে। তাই শহর ক্রমেই বড় হচ্ছে।

উপত্যকার পূবে ও উত্তর-পূবে সাত হাজার ফুট উঁচু দুর্গা পর্বতমালা—সর্বোচ্চ শৃঙ্গ ধ্বজশিখর ( ৮১৪৯´ )। এই পর্বতমালা পেরিয়েই আলমোরা থেকে

পিথোরাগড় পৌঁছতে হয়। উপত্যকার দক্ষিণ-পূর্বে থাকিল পর্বতমালা। এর তিনটি শৃঙ্গ দেখার মত।

একালের পিথোরাগড় সেকালের উদয়পুর। একালে পিথোরাগড় পরিণত হয়েছে সমৃদ্ধ জনপদে, কিন্তু সেকালের উদয়পুরও অবহেলিত ছিল না। তাই সামন্ত রাজারা তৈরি করেছিলেন বিলকিগড়, আজও তার ভগ্নাবশেষ আছে। তারপরে এসেছে ইংরেজ। গড়েছে নতুন কেল্লা—ফোর্ট লণ্ডন। পিথোরাগড় নেপাল সীমান্ত ঝুলাঘাট থেকে মাত্র ১৪ মাইল দূরে।

এখানে আমেরিকান মিশনারীদের একটি কেন্দ্র আছে। এখানে তাঁরা স্কুল, হাসপাতাল ও কুষ্ঠাশ্রম তৈরি করেছেন।

আলমোরা থেকে কৈলাস যেতে হলে পিথোরাগড় আসার কোন দরকার নেই। যাত্রীরা বেরিনাগ থেকে থল আসকোট ধারচুলা হয়ে গারবিয়াং পৌঁছতে পারেন। কিন্তু এখন গারবিয়াং যেতে হলে 'ইনার লাইন পারমিট' নিতে হয়। জেলা সদর বলে এই পারমিটের জন্য সবাইকে পিথোরাগড আসতে হয়।

পিথোরাগড থেকে তিনটি পথ গেছে তিন দিকে—আলমোরা, গারবিয়াং ও টনকপুর। টনকপুরের পথে লোহাঘাট ও চম্পাবত। লোহাবতী নদীর তীরে নেপাল সীমান্ত থেকে মাত্র ১৫ মাইল দূরে অবস্থিত লোহাঘাট। একটি মহকুমা সদর। পিথোরাগড় থেকে ৬ মাইল ও আলমোরা থেকে ৭৫ মাইল। তৃণময় উঁচু-নিচু সবুজ প্রান্তর ও দেওদার বনের নৈসর্গিক শোভার জন্য লোহাঘাট বিখ্যাত। এখানে লোহা ও তামা পাওয়া যায়।

স্বামী বিবেকানন্দ প্রতিষ্ঠিত বিখ্যাত মায়াবতী আশ্রম এখান থেকে হাঁটাপথে তিন মাইল ও মোটরপথে ছয় মাইল। মায়াবতী ছাড়াও চারিপাশে অনেক দর্শনীয় স্থান আছে। এদের মধ্যে এ্যবট্ মাউণ্ট কলোনী ( ৩ মাইল ), ও পুল হিন্দোলা ( ৮ মাইল ) উল্লেখযোগ্য। এখান থেকে দেবীধুরা ( ২৩ মাইল ), মারনাউলা ( ৩৩ মাইল ) ও লামগড়া ( ৪৩ মাইল ) হয়ে আলমোরা ( ৫৩ মাইল ) যাবার একটি হাঁটাপথ আছে। লোহাঘাটে নির্মাণ বিভাগের একটি চমৎকার ইন্‌স্পেকশন হাউস আছে। এখানে আগে একটি সেনানিবাস ছিল। দেবীধুরা আলমোরা থেকে হাঁটাপথে ৩০ মাইল। এখানে বরাহী দেবীর মন্দির আছে। সেখানে রক্ষা-বন্ধন দিবসে একটি মেলা বসে। রাত্রিবাসের জন্য জেলা পরিষদের ডাকবাংলো আছে।

জিম করবেটের ম্যান ঈটারস অভ কুমায়ুন গ্রন্থে চম্পাবত ( ৫৫৪৬´) নামটি অমর হয়ে আছে। এই বিশ্ববিখ্যাত শিকার কাহিনীর প্রথম কাহিনীটি গড়ে উঠেছে চম্পাবতের এক মানুষখেকোকে নিয়ে। নেপালে দুশো মানুষ সাবাড় করে সে এসেছিল কুমায়ুনে। চম্পাবতের আশেপাশে চার বছরে সে আরও দুশো চৌত্রিশটি লোককে ঘায়েল করেছিল। গ্রামবাসীরা এতই আতঙ্কগ্রস্ত হয়েছিলেন যে করবেট অকুস্থলে গিয়ে শুনলেন পাঁচ দিনের মধ্যে কেউ বাড়ির বাইরে আসেন নি। ভাঙা বন্দুক দিয়ে করবেট এই বাঘিনীকে মেরে চম্পাবতের জনজীবনকে নির্বিঘ্ন করেছিলেন।

নরখাদক বাঘিনীর জন্য যে চম্পাবত আজ বিশ্ববিখ্যাত, সে কিন্তু কুমায়ুনী সভ্যতার সূতিকাগার। এই চম্পাবত থেকেই চাঁদরাজাদের অভ্যুত্থান। আর তাঁদের রাজ্যই পরবর্তীকালে কূর্মাচল তথা কুমায়ূঁ বা কুমায়ুন নামে পরিচিত হয়েছে।

চন্দ্রবংশের অভ্যুত্থান হয় ৯৫৩ সালে। সেই থেকে ১৫৬০ সালে ভীষ্মচন্দ্র আলমোরায় রাজধানী স্থানান্তরিত করা পর্যন্ত চম্পাবত চাঁদরাজাদের রাজধানী ছিল। তারপর থেকেই চম্পাবতের পতন শুরু হয়। ১৮৮১ সালে জনসংখ্যা দাঁড়ায় মাত্র ৩৫৮ জন। আজও চম্পাবত নামেমাত্র আলমোরা জেলার একটি মহকুমা। সদর কিন্তু লোহাঘাট। মহকুমার লোকসংখ্যা মাত্র ৮০,৩০৪ জন। ইতিহাসের কি বিচিত্র বিধান।

সেকালের কিছু কিছু কীর্তি এখনও চম্পাবতে কোনমতে টিঁকে আছে। আছে বালেশ্বর মন্দির—প্রাচীন কুমায়ুনী বাস্তুশিল্পের একটি উল্লেখযোগ্য নিদর্শন। বিশেষ করে ব্রহ্মা বিষ্ণু ও মহেশ্বরের এবং ছাদের ভেতর দিকে কালীয়দমনের খোদিত মূর্তি। বাজারের নিচেই পুরনো কেল্লা কোটালগড়—অনেক উত্থান-পতনের নীরব সাক্ষী। প্রাচীন রাজমহলের ধ্বংসাবশেষ এখনও রয়েছে। চাঁদরাজারা এখানে একটি পাহাড় কেটে সমতল করে চারটি মন্দির তৈরি করেছিলেন। এদের মধ্যে রত্নেশ্বর এবং দুর্গা মন্দির বিখ্যাত। এ দুটি মন্দির মোটামুটি অক্ষত আছে। মন্দিরগাত্রের ভাস্কর্য দেখার মত। কাছেই কূর্মপর্বতে ঘটকু দেবের মন্দির। প্রতি বছর মেলা বসে এখানে। এই কূর্মপর্বত থেকেই কুমায়ুন নামের উৎপত্তি।

দেবাসুরের সমুদ্রমন্থন শেষ হল। অমৃত পান করে দেবগণ অ-মৃত হলেন। লক্ষ্মীহীন স্বর্গে লক্ষ্মী ফিরে এলেন। কিন্তু যাঁর সাহায্য ছাড়া

সমুদ্রমন্থন সম্ভব হত না, সেই কূর্মাবতারের কথা দেবতারা বিস্মৃত হলেন। অকৃতজ্ঞ দেবতাদের আচরণে ক্ষুব্ধ হলেন তিনি। অবহেলিত কূর্মাবতার সাগর থেকে উঠে চলতে শুরু করলেন। থামলেন এসে এখানে। তিন বছর দাঁড়িয়ে থেকে বিষ্ণুর তপস্যা করলেন। কূর্মাবতারের সেই তপোভূমি পরিচিত হল কূর্মপর্বত বা কূর্মাচল নামে। পর্বতশীর্ষে একখানি পাথরের ওপর এখনও কূর্মাবতারের চরণচিহ্ন বর্তমান।

পিথোরাগড জেলার কৃষিজাতদ্রব্য—ভুট্টা, মাদিরা, বাজরা, গম, সর্ষে, মুসুর ও মাসকলাই, আলু ও লাল মরিচ আর আপেল খুবানী ও কমলালেবু প্রভৃতি ফল। পিথোরাগড় নেপাল ও তিব্বতের সঙ্গে আমাদের সীমান্ত রচনা করেছে। কাজেই এই জেলাকে খাদ্য উৎপাদনে স্বয়ংসম্পূর্ণ করে তোলার চেষ্টা চলেছে। বর্তমানে পিথোরাগডের বাৎসরিক খাদ্য ঘাটতির পরিমাণ প্রায় সাড়ে সাত লক্ষ মণ। সম্প্রতি স্থির হয়েছে যে আটটি ব্লকের প্রত্যেকটিতে ২৩০০ একর চাষের জমি উদ্ধার করতে হবে। এর মধ্যে ৮০০ একরে আলুর চাষ করা হবে। 'নিজের সবজি নিজে ফলান' আন্দোলনকে জোরদার করা হচ্ছে। আশা করা যায় অদূর ভবিষ্যতে এ জেলার খাদ্যাভাব দূর হবে। সে সুদিনকে স্বাগত জানাই।

পিথোরাগড থেকে গারবিয়াংয়ের পথটি দিদিহাট গিয়ে আলমোরা—গারবিয়াং-য়ের মূল পথের সঙ্গে মিশেছে। দরমা নদীর উপত্যকায় অবস্থিত দিদিহাট সেকালে শিরা রাজ্যের রাজধানী ছিল। উচ্চতা ৬০০০ ফুট। এখন মহকুমা শহর। মহকুমার লোকসংখ্যা ৯৭,০০০। পথে রামগঙ্গা পেরোতে হয়। নদীর তীরে চাঁদরাজা উদ্যোৎচন্দ্রের (১৬৭৮-৯৮ খৃঃ) প্রতিষ্ঠিত শিবমন্দির আছে। মন্দিরটি অলঙ্কারবর্জিত, তেমন উঁচুও নয়। অথচ দেখতে অনেকটা ভুবনেশ্বরের মন্দিরের মত। এই নদীর তীর দিয়ে নতুন মোটরপথ তৈরি হয়েছে তেজাম হয়ে মুনসিয়ারী পর্যন্ত।

থল আলমোরা থেকে ১০২ ও বেরিনাগ থেকে ৫২ মাইল। থল শব্দের অর্থ স্থল বা স্থান। চলতি বাংলায় আমরা যেমন স্থানকে থান বলি তেমনি কুমায়ুনীরাও স্থলকে থল বলেন। এ জায়গাটি দেওতাকা থল অর্থাৎ দেবস্থল। এখানে চাঁদরাজা ও আসকোটের রাজাদের নির্মিত কয়েকটি পুরনো ছোট ছোট মন্দির আছে। গ্রামের মধ্য দিয়ে রামগঙ্গা বয়ে যাচ্ছে। রামগঙ্গার দু-তীরেই জনপদ। বাঁ তীরে বালেশ্বর মহাদেবের মন্দির—যেখানে থলের

মেলা বসে। এখানে শীত খুব কম কারণ উচ্চতা মোটে ৩০০০ ফুট। ছোট একটি পাহাড়ের ওপর ঝরণার ধারে বনবিভাগের বিশ্রাম-ভবন আছে।

থলের মেলা কুমায়ুনের একটি বিখ্যাত সামাজিক ও অর্থনৈতিক মহাসম্মেলন। চৈত্র সংক্রান্তির দিন এই মেলা বসে ও সাত দিন স্থায়ী হয়। পঁচিশ-তিরিশ হাজার লোক এই মেলায় অংশ নেয়।* এদের মধ্যে ভুটিয়াদের সংখ্যাই বেশী। তবে আলমোরা, বেরিনাগ, পিথোরাগড় থেকেও বহু লোক আসে। পাহাড়ীরা উল ও তরিতরকারীর বিনিময়ে চাল গম নুন তেল ও জুতো নিয়ে যায়। মহাজনরা এই মেলাতে বসে হালখাতা করেন। স্থানীয় জনসাধারণেরও এই মেলা থেকেই শুভ নব-বর্ষ। শীতের শেষে কর্মজীবন শুরু করার পূর্বক্ষণে তাঁরা এই মেলায় আসেন। মেলা-শেষে যে যার আপন আপন কর্মে যোগদান করেন।

দিদিহাট ছাড়িয়ে আসকোট। একটি সুপ্রাচীন জনপদ। উচ্চতা ৪৫০০ ফুট। চতুর্দশ থেকে ষোড়শ শতাব্দীতে মধ্য হিমালয়ের একটি শক্তিশালী রাজ্য ছিল ডোটি। আসকোট ডোটির রাজধানী ছিল। শিরা ( দিদিহাট ) ও শোর ( পিথোরাগড ) এই রাজ্যের অধীনে সামন্ত রাজ্য ছিল।

কোন কোন ঐতিহাসিকের মতে অযোধ্যার রাজা শালিবাহন পাল বহিঃশত্রুর আক্রমণে বিতাড়িত হয়ে আসকোটে এসে বাস করতে থাকেন। ধীরে ধীরে আশেপাশের তিরিশ মাইল বিস্তৃত এলাকায় একটি ছোট রাজ্য গড়ে ওঠে। এই রাজ্যে আটটি কোট বা দুর্গ ছিল বলে পরবর্তীকালে এর নাম হয় অষ্টকোট বা আসকোট। আরেক দল ঐতিহাসিক বলেন—রাজা অশ্বকোটের নাম থেকে এই রাজ্যের নাম হয় আসকোট। মহাপণ্ডিত রাহুল সাংকৃত্যায়নের মতে ত্রয়োদশ শতাব্দীতে কাত্যুরী রাজ্য খণ্ড খণ্ড হয়ে যায়। রাজবংশধরগণ রাজ্যের বিভিন্ন অংশে ছটি স্বাধীন রাজ্য স্থাপন করেন। ১২৭৯ সালে ত্রিলোকপালের পুত্র নিরঞ্জনদেব ডোটিরাজ্য স্থাপন করে ছোট ভাই অভয়পালকে আসকোটের রাজওয়াড় ( রাজকুমার ) বা শাসনকর্তা নিযুক্ত করেন। তাঁর বংশধরগণ আজও রাজওয়াড় নামে পরিচিত। তাঁরা এখনও এখানেই বাস করেন।

শিল্পাচার্য শ্রীপ্রমোদকুমার চট্টোপাধ্যায় ১৯১৮ সালে কৈলাসের পথে আসকোটে এসেছিলেন। তখন বৃদ্ধ রাজওয়াড় সাহেবের জ্যেষ্ঠ পুত্র ভূপেন্দ্রসিং পালের সঙ্গে তাঁর পরিচয় হয়। প্রমোদবাবু তাঁর কাছে একখানি তুলোট

কাগজে লেখা মানসখণ্ডের পুঁথি দেখেছিলেন। এতে হিমালয়ের সমস্ত তীর্থের কথা লেখা ছিল এবং মানস-সরোবরকে শেষ হিন্দু তীর্থ বলে বর্ণনা করা হয়েছিল। প্রমোদবাবুর ভ্রমণকালে আসকোটের ক্ষত্রিয় সমাজে একটি অদ্ভুত নিয়ম ছিল—ছেলেরা মায়ের হাতের রান্না খেত না। ক্ষত্রিয় রাজারা যে কোন জাতি থেকে স্ত্রী গ্রহণ করতে পারতেন। কিন্তু রানীদের ক্ষত্রিয়ের অধিকার দিতেন না। অথচ তাঁদের পুত্ররা পিতার বংশমর্যাদা পেতেন। তাই তাঁরা মায়ের রান্না খেতে পারতেন না। এখন অবশ্য এ নিয়ম আর নেই বললেই চলে।

আসকোটের উচ্চতম শৃঙ্গে একটি কালিকা দেবীর মন্দির আছে। সন্তান কামনা ও রোগমুক্তির জন্য সকলে এখানে পুজো দিতে আসেন।

আসকোট পরগণা দিদিহাট মহকুমার অন্তর্গত। পরগণার আয়তন ৪০০ বর্গমাইল। ১৪২টি গ্রাম আছে। পরগণার উচ্চভূমি তথা জনবিরল পাহাড়ী অঞ্চলকে বলা হয় মল্লা। এই অঞ্চলের প্রধান জীবিকা পশুপালন। কালীনদীর উপত্যকা খুবই উর্বর।

আসকোট থেকে ছ মাইল এগিয়ে কালী ও গৌরীগঙ্গার সঙ্গমে জৌলজিবী। উচ্চতা মাত্র ২১০০ ফুট। সঙ্গমের ওপরেই একটি ছোট মহাদেব মন্দির ও ধর্মশালা আছে। মন্দিরের চারিদিকে আম্রবন। ধর্মশালাটি ১৯৪৪ সালে আসকোটের রানী তৈরি করে দিয়েছেন। এখান থেকে সঙ্গমের দৃশ্য বড়ই সুন্দর। সদাচঞ্চলা কালীর ফেনিল উর্মিমালা ক্রমাগত গৌরীকে আলিঙ্গন করছে। কালী এসেছে লিপুলেখ গিরিবর্ত্ম থেকে আর গৌরী মিলাম হিমবাহ থেকে।

জৌলজিবীর মেলা কুমায়ুনের বৃহত্তম সামাজিক মহাসম্মেলন। কার্তিক-সংক্রান্তিতে এই মেলা বসে ও চার-পাঁচ দিন ধরে চলে। ১৯১৪ সাল থেকে এই মেলা শুরু হয়েছে। কালী নদী ভারত নেপাল সীমারেখা। কাজেই দলে দলে নেপালী এই মেলায় যোগদান করে। গালিচা, কম্বল, উল, গরম কাপড়, রকমারী পাহাড়ী নুন, কস্তুরী, বাঘ হরিণ ভেড়া প্রভৃতির চামড়া, টাংঘন ঘোড়া, খচ্চর ফলমূল তরিতরকারী ঘি প্রভৃতি সবই কেনাবেচা হয়।

কেবল কেনাবেচাই নয়, এখানে একটি আন্তর্জাতিক সঙ্গীত সম্মেলনও অনুষ্ঠিত হয়ে থাকে। প্রতি রাতেই নাচগানের আসর বসে। অভিনেতা অভিনেত্রীরা যে যার নিজ নিজ ভাষায় ও ভঙ্গিতে মনোরঞ্জন করে সবাইকে।

তিব্বত নেপাল ও কুমায়ুন এক হয়ে যায়।

জৌল শব্দের অর্থ সঙ্গম। জিব মানে জিহ্বা—দুই জলধারার মধ্যবর্তী সংকীর্ণ ভূখণ্ড। মহাদেবের মন্দিরের নিচে মুসলমান বস্তী। জোলা ও শিল্পীকার সম্প্রদায় থেকে এরা ধর্মান্তরিত হয়েছে। বস্তির পশ্চিমে ভুটিয়াদের শীতকালীন আবাস।

কালী নদীর দক্ষিণ তীরে জৌলজিবী থেকে আড়াই মাইল দূরে হংসেশ্বর মহাদেবের মন্দির। এখানে বহুকাল ধরে একজন সাধক বাস করতেন। তিনি ১৩০ বছর বয়সে ১৯৪৫ সালে দেহরক্ষা করেছেন।

জৌলজিবী থেকে মাইল বিশেক এগিয়ে ধারচুলা। পথটি বড়ই সুন্দর। পথে পড়ে বালুয়াঘাট। একটি বর্ধিষ্ণু গ্রাম। উচ্চতা ৩০০৯ ফুট। এটিও ভুটিয়াদের শীতকালীন আবাস। এখানে ধর্মশালা ও ডাকবাংলো আছে।

ধারচুলার উচ্চতা ৩০০০ ফুট। এখন মহকুমা শহর। মহকুমার লোকসংখ্যা মাত্র তেত্রিশ হাজার। এখানে কলা আম ও পেয়ারা প্রচুর উৎপন্ন হয়। এখান থেকে নেপালের রাস্তা আছে। বহুকাল থেকেই ধারচুলা নেপাল ভারত আমদানি রপ্তানির একটি প্রধান ঘাঁটি।

১৯৩৬ সালের জুলাই মাসে এ অঞ্চলে প্রচণ্ড ভূমিকম্পের ফলে ধারচুলার প্রভূত ক্ষতি হয়েছে। অনেক বাড়িঘর ভেঙে গেছে। আশা করি জনসাধারণের ও সরকারী প্রচেষ্টার ফলে কিছুদিনের মধ্যে ধারচুলা তার স্বাভাবিক জীবন-যাত্রাকে ফিরে পাবে।

এখান থেকে দু মাইল দূরে ক্ষমা দেবী প্রতিষ্ঠিত রামকৃষ্ণ মিশন। বর্তমানে এটি ধর্মসেবা সঙ্ঘের আশ্রম। কাছেই একটি উষ্ণ প্রস্রবণ আছে। ক্ষমা দেবী গারবিয়াংয়ের জুনিয়া সিং নামে একজন অবস্থাপন্ন ভুটিয়া ব্যবসায়ীর ছোট মেয়ে। ছোটবেলায় তাঁর বাবা-মা কলেরায় মারা যান। তাঁর তিন দিদি তাঁকে মানুষ করেন। পনেরো বছর বয়সে তাঁর বিয়ে হয়। কিন্তু তিনি মাতাল স্বামীর ঘর করতে পারেন নি। ক্ষমা দেবী বাপের বাড়িতে থেকে ভগবানের নাম ও সাধুসেবা করতেন। সেকালের কৈলাসযাত্রীরা অনেকেই তাঁর বাড়িতে উঠতেন এবং তিনি তাঁদের তীর্থযাত্রার সমস্ত বন্দোবস্ত করে দিতেন। তাঁর মত মহীয়সী মহিলা বড় একটা দেখা যায় না।

ভারত স্বাধীন হবার পর থেকেই জাতীয় সরকার হিমালয়ের বিভিন্ন অঞ্চলের উন্নতি বিধানের জন্য নানা পরিকল্পনা প্রণয়ন করেছেন। উত্তরাখণ্ড

বিভাগের উন্নয়নে এ পর্যন্ত ২৪ কোটি টাকা ব্যয় হয়েছে। কিন্তু আশানুরূপ ফললাভ হয় নি। তাই কেন্দ্রীয় সরকার ১৯৫৫-৬০ সালে জম্মু-কাশ্মীর, হিমাচল ও উত্তরাখণ্ডের সীমান্ত অঞ্চলের উন্নয়নের জন্য মোট ১ কোটি ৮৩ লক্ষ টাকা ব্যয় করেছিলেন। কিন্তু ১৯৫৫-৬০ সালে কেবল উত্তরাখণ্ডের জন্যেই দেড় কোটি টাকা মঞ্জুর করেছেন। আশা করি পরিকল্পনাকারীরা এ অঞ্চলের বিচিত্র ভৌগোলিক, সামাজিক ও অর্থনৈতিক অবস্থার কথা মনে রেখে উন্নয়ন পরিকল্পনাকে রূপদান করবেন।

ধারচুলা থেকে গারবিয়াং হাঁটাপথে ৫৫ মাইল, বাসপথে একটু বেশী। ধারচুলা থেকে মাইল পাঁচেক এগিয়ে একটি পায়ে চলা পথ দিয়ে পৌছনো যায় যুম্‌মা নামক গ্রামে। গ্রাম ছাড়িয়ে আরো কয়েক মাইল এগিয়ে, বড় রাস্তা থেকে ২১ মাইল দূরে ছিপলাকোট হ্রদ। পথটি খুবই কষ্টকর। কিন্তু সেখানে পৌছতে পারলে সকল শ্রম সার্থক হয়। চোদ্দ হাজার ফুট উঁচুতে রমণীয় প্রাকৃতিক পরিবেশের মধ্যে অবস্থিত এই হ্রদের তীরে পৌছে পথিক পথশ্রম বিস্মৃত হন। পঞ্চচুলি শৃঙ্গমালাকে এখান থেকে সব চেয়ে সুন্দর দেখায়। দুটি হ্রদ আছে এখানে। বড়টির পরিধি ১০২০ ফুট ও ছোটটির ৮৪০ ফুট। বড়টি তবু কয়েক ফুট গভীর কিন্তু ছোটটি একেবারেই অগভীর—ফলে শীতের প্রথম দিকেই শুকিয়ে যায়। এই দুটিকে ছিপলা-কেদার এবং নাজুরি-মুণ্ডও বলা হয়। চারিপাশের পনেরোটি গাঁয়ের বাসিন্দারা এদের পরম পবিত্র তীর্থরূপে জ্ঞান করেন। বর্ষাকালে হ্রদের জলে হাজার হাজার ব্রহ্মকমল ফোটে। বিকশিত পারিজাতের সুবাসে পথিক পাগল হয়।

আরও প্রায় ৫ মাইল অর্থাৎ হাঁটাপথে ধারচুলা থেকে ১০ মাইল এগিয়ে খেলা—একটি গ্রাম। উচ্চতা ৫৫০০ ফুট। এই গ্রামের অনতিদূরে একটি বিচিত্র গুহা আছে। স্থানীয়রা বলেন 'খর উদিয়ার' অর্থাৎ মৃত্যু-গুহা। গুহাটি ২৪ ফুট লম্বা ৬ ফুট করে চওড়া ও উঁচু। গুহামুখটি অবশ্য ৯ ফুট চওড়া ও ১২ ফুট উঁচু। জনশ্রুতি ছিল যে এই গুহায় প্রবেশ করা মাত্র নাকি মানুষ মরে যায়। কথাটা যে সত্য নয় তা প্রথম প্রমাণ করেন সত্যসন্ধানী সন্ন্যাসী স্বামী প্রণবানন্দ। তিনি কোমরে দড়ি বেঁধে নিঃশ্বাস বন্ধ করে ১৯৩৭ সালের ৫ই অক্টোবর এই গুহায় প্রবেশ করেন। তিনি ভেতরে কয়েকটি পশু-পক্ষী ও সরীসৃপের মৃতদেহ এবং কঙ্কাল দেখতে পান। স্বামীজী ১৯৩৯ সালের ১৮ই অক্টোবর ও ১৯৪০ সালের ১২ই নভেম্বর—আরও দুবার এই গুহায়

প্রবেশ করেন। তাঁর মতে বর্ষাকালে জল ঢুকে এই গুহার ভেতরে কার্বন-ডাইঅকসাইড গ্যাসের সৃষ্টি হয়। আর তারই ফলে পশুপক্ষী প্রবেশ করা মাত্র মৃত্যুমুখে পতিত হয়।

১৯৫৫ সালে গারবিয়াং থেকে ৬ মাইল দূরবর্তী নেপালী গ্রাম টিঙ্কারের কাছে মনুষ্য-অস্থি ও পোশাক-পরিচ্ছদ পরিপূর্ণ একটি গুহা আবিষ্কৃত হয়েছে। একজন মেষপালক এই গুহাটি আবিষ্কার করে। পণ্ডিতগণ অনুমান করেন টিঙ্কার অধুনা বিস্মৃত সিমকোট রাজ্যের (খৃষ্টীয় পঞ্চম ও ষষ্ঠ শতাব্দী) অন্তর্ভূত ছিল। কয়েকজন জাপানী পণ্ডিত এই গুহাটি নিয়ে গবেষণা করেছেন। এই গবেষণা সিমকোট সভ্যতার ওপরে নতুন আলোকপাত করেছে।

ধারচুলা থেকে হাঁটাপথে সাড়ে এগারো মাইল এগিয়ে ধৌলিগঙ্গা—এখান থেকেই ভুটিয়াদের নিবাস শুরু। এরা তিব্বতী মিশ্রিত ভাষা বলে। গ্রীষ্মকালে ভেড়ার পাল নিয়ে দেশ-দেশান্তরে বাণিজ্য করে বেড়ায়। আর শীতকালে অপেক্ষাকৃত নিম্নভূমিতে বসবাস করে। এরা অত্যন্ত কষ্টসহিষ্ণু ও পরিশ্রমী। গাড়োয়াল ও কুমায়ুনের ভুটিয়ারা ভুটান, সিকিম, নেপাল ও তিব্বতের ভুটিয়াদের মত বৌদ্ধ নয়—এরা ক্ষত্রিয়।

খেলা থেকে গারবিয়াং প্রায় পঞ্চাশ মাইল। গারবিয়াং ১০৩২০ ফুট উঁচু একটি বিশিষ্ট ভুটিয়া জনপদ—তিব্বত সীমান্তের শেষ ভারতীয় গ্রাম। আলমোরা ও পিথোরাগড় থেকে এখন নিয়মিত বাস চলাচল করে। তবে এই মোটরপথ তৈরি হয়েছে মাত্র কয়েক বছর আগে। অতীতে এ পথ বড়ই কষ্টকর ছিল—বিশেষ করে পাঙ্গুর আগে। কিন্তু সেই অমানুষিক কষ্ট সহ্য করেও শত শত তীর্থযাত্রী প্রতি বছর এই পথে পাড়ি দিতেন—কৈলাস-মানস পরিক্রমায় আসতেন। আজকাল পথকষ্ট দূর হয়েছে, কিন্তু তাঁরা আর গারবিয়াং আসেন না। মানস-তীর্থের পথ আজ চিররুদ্ধ। ভাগ্যের কি নির্মম পরিহাস।

গারবিয়াং থেকে মানস-সরোবর মাত্র ৬৪ মাইল এবং তারছেন অর্থাৎ কৈলাস পর্বতের পাদদেশ ৯২ মাইল। কৈলাস পরিক্রমা করতে হলে আরও ৩২ মাইল হাঁটতে হয়। মানস-সরোবরের উচ্চতা ১৪৯৫০ ফুট এবং তারছেন ১৫১০০ ফুট উঁচু। গারবিয়াং থেকে তারছেন যেতে হলে পথে পড়ে ১৬৭৫০ ফুট উঁচু লিপুলেখ গিরিবর্ত্ম। তিব্বতীয় নাম চাং-লাবোছে লা। এই গিরিবর্ত্ম

ভারত-তিব্বতের সীমান্ত। চীনারা সীমান্তের পথ বন্ধ করে দিয়েছে।

চারিদিকে তুষারাবৃত শৃঙ্গমালা। তাদের মাঝে ঝাউ আর দেওদারে ছাওয়া একটি উপত্যকা। নানা ধরনের লতাপাতা আর নানা রংয়ের ফুল-ফলে ঢাকা। গারবিয়াং থেকেই ব্যাস ক্ষেত্রের আরম্ভ। তাই এখানকার অধিবাসীদের বলে ব্যাসী। এরা বড়ই অতিথিবৎসল। এরা কৈলাস যাত্রীদের সর্বতোভাবে সাহায্য করতেন। সেবাপরায়ণা রুমা দেবী এখানেই বাস করতেন। তিনি পর্যটক প্রমোদকুমারকে যথাসাধ্য সাহায্য করেছিলেন। গারবিয়াংকে প্রমোদবাবুর বড়ই ভাল লেগেছিল—'কারণ এরূপ সুন্দর স্থান জীবনে পূর্বে কখনও উপভোগ করি নাই।...এমন পার্বত্য সৌন্দর্য আর কোথাও দেখিতে পাওয়া যায় না। হিমালয়ের সকল প্রসিদ্ধ স্থানের... যে-কোনও এক দিকের দৃশ্যই মনোরম। বড় জোর দুই দিক হইতে সুন্দর। কিন্তু এই গারবিয়াং-এর চারিদিকের দৃশ্যই মধুর, অপূর্ব এবং যথার্থই মনোহর। ইহার চারিদিকের সেই দৃশ্যগুলি অবলম্বন করিয়া চারিখানি জগদ্বিখ্যাত নৈসর্গিক চিত্র আঁকা যায়। অতীব সুন্দর বিশাল এবং সুধামাখা এই দৃশ্য। গারবিয়াং-এর সম্মুখে ও পার্শ্বে অর্থাৎ পূর্ব ও দক্ষিণে চিরতুষারাবৃত শৈলশিখর, বিচিত্র তাহার রেখায়তনভঙ্গী, আর কোথাও এমনটি নাই। গারবিয়াং গ্রামের পশ্চাতে ও এক পার্শ্বে অর্থাৎ উত্তর-পশ্চিমে, অতীব বিশাল, রুক্ষ তৃণলতা-বৃক্ষাদির চিহ্নবিবর্জিত শ্রেণীবদ্ধ অভ্রভেদী, তাহার বিশালতা অনুভবের বিষয়। দূর হইতে মনে হয় একেবারেই খাড়া, যদিও ঠিক তাহা নয় তথাপি উহার ঋজুতা দুরতিক্রম্য। উহাতে আরোহণ কল্পনাও সম্ভব নয়। মধ্যে মধ্যে বহুতর গভীর রেখা, উর্ধ্বঅধঃ বহুদূর বিস্তৃত। সে দৃশ্য বড়ই অদ্ভুত, বড়ই গম্ভীর।'

এপারে গারবিয়াং, ওপারে তাকলাকোট—ভারত-তিব্বতের যোগা-যোগের সেতু। যোগাযোগটা আপাতদৃষ্টিতে ছিল ব্যবসাভিত্তিক, কিন্তু প্রকৃতপক্ষে এটি ছিল সামাজিক। দুই দেশের সীমান্ত অঞ্চল নিয়ে গড়ে উঠেছিল এক মিলিত দেশ, মিলিত ভাষা ও মিলিত সমাজ। সওদাগরি ওদের কেবল পেশা ছিল না, ছিল নেশা। সীমান্তের হিমালয়ে হিম গলতে শুরু হলেই ওদের শিরায় শিরায় রক্ত চলাচল দ্রুততর হত। সূর্য যখন পাটে নামে, তখন গাঁয়ের বধূরা যেমন জলকে চলে, ওরাও তেমনি বাণিজ্যে বের হতেন। বধূরা যেমন জল থাকলে, জল ফেলে কলসী কাঁখে ঘাটে আসে,

তারাও তেমনি লাভ-লোকসান, প্রয়োজন-অপ্রয়োজনের কথা না ভেবে, বাণিজ্য-যাত্রা করতেন। এরা যেতেন ওধারে, ওরা আসতেন এধারে—এ তো বাণিজ্য-যাত্রা নয়, এ যে ছিল তীর্থযাত্রা।

এ যাত্রা দু দেশের রাজনৈতিক জীবনকে বিপন্ন করে নি, বরং অর্থনৈতিক জীবনকে সুপ্রতিষ্ঠিত করেছিল। একই মুদ্রা ও ডাকটিকিট ছিল দুই দেশের। ভারতীয় পুলিসরাই তিব্বতের শান্তিরক্ষক ছিল। আর সীমান্ত নিয়ে বিরোধ না থাকায়, সীমান্তরক্ষী রাখার প্রয়োজন পড়ে নি। ফলে দু দেশের কোটি কোটি টাকা অপব্যয় হয় নি। এই অপব্যয়ের সূত্রপাত করেছে চীন, অথচ চীনের এটি অনধিকার চর্চা। কারণ তিব্বতের ওপরে চীনের চেয়ে ভারতের অধিকার অনেক বেশি।

এ অধিকার ভারত অর্জন করেছে দু হাজার বছরের প্রেম ও প্রীতির বিনিময়ে। যুগে যুগে ভারতের সাধক ও পর্যটকের দল প্রেমের বাণী বহন করে তিব্বতে গেছেন—তিব্বতের ধর্ম, সংস্কৃতি ও ভাষায় নিজেদের স্বাক্ষর রেখেছেন। তিব্বতীয় পুণ্যার্থীরাও ভারতে এসেছেন। ওদের ভাল আমাদের দিয়ে, আমাদের ভাল নিয়ে স্বদেশে ফিরেছেন। এই আদান-প্রদানের মাধ্যমে সৃষ্ট হয়েছিল এক প্রেমময় মহাদেশ।

সেই মহাদেশকে দ্বিখণ্ডিত করেছে চীন—হিউ এন্ সাং বা সান্ ইয়াত্ সেন-য়ের মহাচীন নয়, মাও সে তুং ও চৌ এন্ লাইয়ের লালচীন। শক্তিমদে মত্ত সে, রক্তগঙ্গা না বইলে তার তৃষ্ণা মেটে না। তিব্বত তার রক্তনেশার শহীদ হয়েছে। সে তিব্বতের মানবিক অধিকার হরণ করেছে।

রাষ্ট্রসংঘ সাধারণ পরিষদ ১৯৫৯, ১৯৪৫ ও ১৯৫৫ সালে এই মানবিক অধিকার হরণের বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়ে প্রস্তাব পাস করেছেন। কিন্তু সাম্রাজ্যবাদী চীন তাতে বিন্দুমাত্র বিচলিত হয় নি। সে সংস্কার প্রবর্তনের নামে তিব্বতের সংস্কৃতিকে বিনাশ করে চলেছে। মঠ-মন্দির ও উপাসনা-স্থলগুলি ধ্বংস করে ফেলেছে। জনসাধারণের জন্ম-জন্মান্তরের ধর্ম-বিশ্বাসকে বিনষ্ট করতে চাইছে। শ্রদ্ধেয় লাম'রা আজ সেখানে কুলি-মজুরের জীবন-যাপন করছেন। লাসার কেন্দ্রীয় বৌদ্ধমঠে পূজিত অবলোকিতেশ্বরের প্রতিমূর্তি-সহ অন্যান্য মঠের সহস্রাধিক পবিত্র মূর্তি চীনারা ধ্বংস করে ফেলেছে। এখন তিব্বত তিন লক্ষ চীনা সৈন্য ও দু লক্ষ অসামরিক চীনার স্থায়ী আবাসে পরিণত।

একটা জাতির সকল সত্তা লুপ্ত হয়ে যাচ্ছে আর বিশ্ববাসী নিন্দাপ্রস্তাব পাস করেই তাঁদের কর্তব্য সমাধা করছেন, ড্রাগনের গ্রাস থেকে তিব্বতকে মুক্ত করার কোন চেষ্টাই করছেন না। এর চেয়ে দুর্ভাগ্যের আর কি থাকতে পারে? অথচ আমরা সম্মানে এই দুর্ভাগ্যকে মেনে নিয়েছি। আমরা কেবল ইতিহাসের নীরব দর্শক।

কিন্তু ইতিহাস আমাদের ক্ষমা করবে কি?

আর হিমালয়—যে আমাদের কাছে পুরাণের চেয়ে পবিত্র, দর্শনের চেয়ে সত্য, কাব্যের চেয়ে সঙ্গীতময়! হিমালয় কি কোনদিন আমাদের এই অযোগ্যতাকে মেনে নিতে পারবে? আমাদের কি ক্ষমা করবে হিমালয়?

## ॥ দুই ॥

অসিতবাবু বলেন, "কি বড যে চুপচাপ?"

দেবকীদা বলেন, "আরে তাই তো, তুমি যে একেবারে মৌনীবাবা হয়ে বসে রইলে।"

অমিতাভ বলে, "তুমি নিশ্চয়ই অন্য কিছু ভাবছ।"

সুজল বলে, "আপনি ঠিকই বলেছেন শম্ভুদা।" অমিতাভর ডাকনাম শম্ভু।

মোহিত বলে, "আমিও সুজলের সঙ্গে একমত। মহারাজ নিশ্চয়ই অন্য কিছু ভাবছেন।"

প্রাণেশ বলে, "কিন্তু কি ভাবছেন এতক্ষণ বসে। আলমোড়া থেকে বাস ছেড়েছে আধঘণ্টার ওপরে।" সে ঘড়ি দেখে।

দাশু বলে, "সেই থেকে আমরা কত কথা বলে ফেললাম, আর আপনি নিঃশব্দে কেবল ভেবেই চলেছেন। ভুলে যাবেন না, আমরা আপনার সহযাত্রী, আপনার ভাবনার অংশীদার।"

অতএব আর চুপ করে থাকা যায় না। "ভাবছিলাম—" আমি জবাব দিই। ওরা কৌতূহলী হয়ে ওঠে। আমি বলি, "ভাবছিলাম কুমায়ুনের কথা।"

বোধ করি ওরা সকলেই নিরাশ হয় আমার উত্তরে। তবে সেকথা প্রকাশ করেন কেবল অসিতবাবু, "কুমায়ুনের ভাবনা তো ভাবছি এই যাত্রার আয়োজন

আরম্ভ করার সময় থেকে। কিন্তু তাই বলে এমন জমাট আড্ডায় অংশ না নিয়ে চুপ করে বসে থাকতে হবে।"

"না মহারাজ, বলুন আপনি কি ভাবছেন?" দ্যুতি আবার অনুরোধ করে।

"আমি ঠিকই বলেছি ভাই। সত্যি আমি কুমায়ুনের কথা ভাবছিলাম। তবে আমরা যেখানে চলেছি সেখানকার কথা নয়, আমি ভাবছিলাম জাগেশ্বর, বেরীনাগ, পিথোরাগড়, আসকোট, গারবিয়াং ও কৈলাসের কথা।"

"কি আর হবে সেই নিষিদ্ধ তীর্থের কথা ভেবে। তার চেয়ে এসো, যে পথে চলেছি, সে পথের কথা ভাবা যাক। ভাবা যাক সোমেশ্বর কৌশানী ও বৈজনাথের কথা।"

"তোমার তো তবু মস্ত সান্ত্বনা, দর্শন করে এসেছ সেই পরমতীর্থ। আমাদের জীবনে তো আর তা হবার উপায় নেই, তাই কল্পনায় কৈলাস পরিক্রমা করতে চাইছিলাম। কিন্তু গারবিয়াং পৌছতেই তোমরা আমার পথ আগলে দাঁড়ালে। আমার আর কৈলাস দর্শন হয়ে উঠল না।"

অমিতাভ লজ্জা পায়। চুপ করে থাকে। কেন যেন সবাই চুপচাপ। আমিও কোন কথা বলি না। কেবল কর্কশ স্বরে অবিরত কথা বলছে টাটা মার্সেডিজের ইঞ্জিনটা। আমাদের নীরব হতে দেখে সে যেন আরও বেশি বাঙ্ময় হয়ে উঠেছে।

কিছুক্ষণ কেটে যাবার পরে সহসা সুজল জিজ্ঞেস করে অমিতাভকে, "আপনি কোন্ সালে গিয়েছিলেন?"

"১৯৫৮ সালে।"

"একা?" মোহিত প্রশ্ন করে।

"একা কি ঐ দীর্ঘ ও দুর্গম পথে যাওয়া যায়, না যাওয়া উচিত!" অমিতাভ মৃদু হেসে মোহিতকে জিজ্ঞেস করে।

মোহিত কিছু বলার আগেই আমি বলি, "যাওয়া উচিত কিনা জানি না, তবে যাওয়া যায়।"

"কেউ গিয়েছিলেন?

"হ্যাঁ।"

"কোন সাধু—সন্ন্যাসী?"

"না একজন সংসার আশ্রমের অধিবাসী।"

"কে ?"

"আমাদের করুণাবাবু—করুণাময় দাস।"

"অনিমাদির বন্ধু ?" দাশু জিজ্ঞেস করে।

"যিনি গত বছর দার্জিলিং থেকে মাউন্টেনিয়ারিং ট্রেনিং নিয়ে এলেন ?" প্রাণেশ বোধ হয় দল ভারী করতে চায়।

"হ্যাঁ।"

"তিনি কৈলাস গিয়েছিলেন জানি, কিন্তু একা গেছেন বলে তো শুনি নি কখনও।" অসিতবাবু বলেন।

"হ্যাঁ, একা-একাই তিনি মানস-কৈলাস পরিক্রমা পূর্ণ করেছেন। তবে তিনি গিয়েছিলেন একটা গভীর আত্মবিশ্বাসে তাড়িত হয়ে।"

"কি রকম ?" দেবকীদা প্রশ্ন করেন।

"তাহলে যে গোড়া থেকে বলতে হয়।"

"বলুন না।" প্রাণেশ অনুরোধ করে। শুধু সেই নয়, সবাই দেখছি চেয়ে আছে আমার দিকে। অগত্যা শুরু করতে হয় করুণাবাবুর কৈলাস ভ্রমণ-কাহিনী—

"১৯৫৩ সালের ৪ঠা জুলাই, অনেক আশা আর আশঙ্কাকে মনে নিয়ে করুণাবাবু হাওড়ায় রেলে চেপেছিলেন। সঙ্গীহীন তীর্থযাত্রী তিনি। পথের নির্দেশ বা কোন খোঁজখবর নেন নি। শুধু জানতেন আলমোরা হয়ে কৈলাস যেতে হয়। সে বছরই অনিমাদি ঘুরে এসেছেন কৈলাস থেকে। তাঁর কাছেই শুনেছিলেন সে কথা।

"কাঠগুদাম থেকে আলমোরার বাসে উঠে আলাপ হয় এক গুজরাতী মহিলার সঙ্গে। কিছুক্ষণ আলাপের পরে প্রকাশ পেল ওরা উভয়েই পূর্ব পরিচিত। একই দিনে দুজনে কেদারনাথ দর্শন করেছেন। বিচিত্র যোগাযোগ।

"আলমোরায় এসে করুণাবাবু বস্তিতে বস্তিতে ঘুরতে আরম্ভ করলেন। উদ্দেশ্য মালবাহক সংগ্রহ। এই অন্বেষণে সর্বদাই সঙ্গে রইলেন সেই সদ্য পরিচিতা গুজরাতী মহিলা। অনেক চেষ্টার পরে অনেক বেশি পারিশ্রমিকের প্রতিশ্রুতি দিয়ে একজন কুলি পেলেন। পরদিনই শুরু হল পদযাত্রা। যাত্রাক্ষণে গুজরাতী মহিলা বিদায় জানাতে এলেন। তিনি করুণাবাবুর রুকস্যাকে ভরে দিলেন জ্যাম জেলি মাখন আর শুকনো ফল। আর বার বার তাঁর জীবন দেবতার কাছে এই অনাত্মীয় অপরিচিত দুঃসাহসী যুবকের নির্বিঘ্ন

তীর্থপরিক্রমার জন্য করুণা ভিক্ষা করলেন। সজল চোখে বিদায় দিলেন তাঁকে। বিদায় নিলেন করুণাবাবু।

"আলমোরা থেকে ধারচুলা তখন হাঁটাপথে ৯০ মাইল। পথ জনহীন না হলেও তীর্থযাত্রীহীন। কারণ বর্ষাকাল। যাঁরা যাবার তাঁরা অন্তত মাসখানেক আগে যাত্রা করেছেন। এখন তাঁরা ফেরার পথে। তা ছাড়া এ পথে চিরকালই তীর্থযাত্রী কম। কাজেই কোনকালেই এ পথের যাত্রীরা পথের মানুষের জীবন-যাত্রায় কোন প্রভাব বিস্তার করতে পারে নি। তার ওপর করুণাবাবু একা—নিঃসঙ্গ কৈলাসযাত্রী। তাই দীর্ঘ ও দুর্গম পথের আদিম ও উদার প্রকৃতিকে সঙ্গী করেই তিনি এগিয়ে চলেন। স্তব্ধ ও গম্ভীর বনের নিবিড় ছায়ায় পথ চলতে চলতে রোমাঞ্চিত হন। পথের বাঁকে বাঁকে থমকে দাঁড়ান। তুষারমৌলি হিমালয়কে বার বার দর্শন করেও তাঁর সাধ মেটে না।

"মালবাহক রাম সিং মালের ভারে মাঝে মাঝেই পেছিয়ে পড়ে। করুণাবাবু চিন্তায় পড়েন। নিজেকে বড অসহায় মনে হয়। তিনি পথের ধারে প্রতীক্ষা করেন। রাম সিং আসে। দুজনে আবার একসঙ্গে পথ চলেন। আবার ছাডাছাডি হয়, আবার দেখা হয় দুজনে।

"আকাশ ভেঙ্গে বৃষ্টি নামে। অবিশ্রান্ত বৃষ্টি চলে দিনের পর দিন। বৃষ্টি মাথায় করে পিচ্ছিল পথে করুণাবাবু এগিয়ে চলেন। পাথর ফাটা রোদ ওঠে। ছায়াহীন চড়াইপথে ঘর্মাক্ত কলেবরে করুণাবাবু এগিয়ে চলেন কৈলাসের পথে।

"দিনের শেষে পথের পাশে কোন গৃহস্থের দাওয়ায় কিংবা গোয়ালে ঠাঁই নেন দুজনে। হাত পুড়িয়ে রুটি আর সবজী বানিয়ে জঠর-জ্বালা নিবারণ করেন। পথের মানুষরা একক তীর্থযাত্রীকে সাহায্য করেন যথাসাধ্য। কেউ বা আবার সন্দেহ করে গোয়েন্দা বলে। এইভাবে একদিন তিনি ধারচুলা পৌছান।

"ধারচুলার পরে পথ আরও দুর্গম আরও রুক্ষ—গাছপালা কম। পাহাড়গুলো যেন নিরেট পাথরে গড়া। গ্রামগুলি দূরে দূরে। ভেড়া নিয়ে ভুটিয়ারা আসা যাওয়া করছে। কৈলাস থেকে ফিরে আসছেন যাত্রীদল। তাঁরা তাঁর একক পরিক্রমার পরিকল্পনায় বিস্মিত হন। তবে নিরাশ করেন না। বরং নির্দেশ দেন। তাঁদের শুভেচ্ছা ও সহানুভূতি করুণাবাবুর পরম পাথেয় হয়। এইভাবে ধারচুলা থেকে [illegible] মাইল পথ চলে একদিন তিনি

গারবিয়াং পৌঁছান। ভারাক্রান্ত অন্তরে রাম সিং বিদায় নেয় এখান থেকে। সজল চোখে তার পাওনা মিটিয়ে দেন করুণাবাবু।

"বিশ্রাম আর যাত্রার প্রস্তুতিতে একটি দিন কোথা দিয়ে কেটে যায়। নতুন পথপ্রদর্শক দোরজির সঙ্গে কথাবার্তা পাকা হয়। দোরজি তার ঝাব্বুর মানে তিব্বতীয় গরুর পিঠে মাল চাপিয়ে পরদিন সকালে করুণাবাবুর সহযাত্রী হয়।

"গারবিয়াং-এর পরে পথের প্রকৃতি পালটায়, পালটায় পথ চলার গতি। এতদিন অবিশ্রান্ত বর্ষার মধ্যে পথ চলতে হয়েছে। এখন আর বর্ষা নেই। মেঘমুক্ত, নির্মল আকাশ, কালী নদীর কিনারে কিনারে আঁকাবাঁকা চড়াই উৎরাই—লোকালয়হীন হিমালয়।

"ভুটিয়া ভেড়াওয়ালাদের সঙ্গে ভিড়ে যান করুণাবাবু। তাদেরই সঙ্গে অক্লেশে পেরিয়ে আসেন লিপুলেখ গিরিবর্ত্ম (১৬৭৫০´)। ভারত থেকে তিব্বতে প্রবেশ করেন। লিপুলেখের অপর পারে উৎরাই। তুষারশুভ্র হিমালয়ের পর্বত-প্রাচীর পেছনে পড়ে রইল। মানসযাত্রী নেমে এলেন পালার সমতল-ভূমিতে—বিশ্বের উচ্চতম মালভূমি তিব্বতে।

"তিব্বত তখন সবে চীনাদের কবলে এসেছে। তাই স্বভাবটা ওদের বিগড়ে যায় নি এখনকার মত। ১৯৬০ সাল পর্যন্ত তীর্থযাত্রীরা কৈলাস ও মানস সরোবর দর্শন করতে পেরেছেন। বন্ধুবর রণেশ চট্টোপাধ্যায় ও শ্রীমতী অরুণা মুখোপাধ্যায় শেষ যাত্রীদলের সঙ্গে ছিলেন। কিন্তু তাঁদের কথা এখন থাক, করুণাবাবুর কথা বলে নিই।

"পালাতে তখন চীনা চেকপোস্ট হয়েছে। জবাবদিহির পরে এগিয়ে যাবার অনুমতি মিলল। এগিয়ে চললেন করুণাবাবু। পৌঁছলেন তাকলা-কোট। গারবিয়াং থেকে ৩১ মাইল। উঠলেন দোরজির বোনের বাড়িতে। সে তো তাকে দেখে হেসে হেসে সারা। এই বয়সে এমন একা একা এসেছে কৈলাসে। তারপরে ভেবেচিন্তে জিজ্ঞেস করে, 'বাড়িতে বুঝি বেঁধে রাখবার লোক নেই, তাই একা পাড়ি জমিয়েছ এই দুর্গম পথে?'

"করুণাবাবু কেবল হাসেন। হাসতে হাসতেই বিনা দ্বিধায় ওদের খাবার খেয়ে চলেন—শামপা ও ভেড়ার মাংস। কে আবার রান্নার হাঙ্গামা করে! তার চেয়ে যা পাও তাই খেয়ে দেহটাকে সচল রাখো।

"ভগ্নীর ভালবাসা আর মায়ের মমতা দিয়ে দোরজির বোন করুণাবাবুর

নিঃসঙ্গ প্রবাসের একটি দিন ভরিয়ে রাখে। তারপরে তিনি বিদায় নেন তার কাছ থেকে। সে তাঁকে পথের খাবার বানিয়ে দেয়, পথ চলার পরামর্শ দেয়। ভগবানের কাছে করুণাবাবুর জন্য করুণা কামনা করে। তিনি ভুলে যান, তাকলাকোট তাঁর নিজের দেশ নয়—দোরজির বোন তাঁর নিজের বোন নয়। বিদায় বেলায় দুজনেই কাঁদে। তবু তাঁকে বিদায় নিতে হয়। পথ যে হাতছানি দিয়ে ডাকছে। হিমালয়-পথিক সে আকুল আবাহনকে উপেক্ষা করবে কেমন করে ?

"তারপরে গুরলা লা ( ১৬২০০´)। লা মানে গিরিবর্ত্ম। এই গিরিবর্ত্মের ওপর থেকে করুণাবাবু প্রথম মানসখণ্ডের বিশাল ও বিস্ময়কর রূপ দর্শন করলেন। তাঁর মাথা আপনা থেকে নত হয়ে আসে, তাঁর দু চোখ জলে ভরে ওঠে। দুঃখে নয়, আনন্দে। সার্থক হল পথশ্রম। এই পরম মুহূর্তটি সকল কৈলাসযাত্রীর মত তাঁর জীবনেও অবিস্মরণীয় হয়ে রইল।

"ডাইনে মানস সরোবর, বাঁয়ে রাবণ হ্রদ। সুবিশাল তাদের আয়তন, সুনীল তাদের জলরাশি। সামনে দিগন্ত বিস্তৃত পরখার তৃণভূমি। তারপরে তুষারাচ্ছাদিত পর্বতশ্রেণী—সর্বোচ্চ শৃঙ্গ রাকাপোশী ( ২৫৫৫০´)। কিন্তু মধ্যমণি কৈলাস—শিবালয় কৈলাস।

"গুরলা লার পথে করুণাবাবুর সঙ্গে একজন সন্ন্যাসীর সাক্ষাৎ হয়। তিনিও সঙ্গীহীন। কাজেই করুণাবাবু তাঁকে সঙ্গী করে নেন।

"শ্রাবণী পূর্ণিমার রাতে তাঁরা ছিলেন মানস সরোবরের তীরে। পুণ্যতিথি, পুণ্যতীর্থ, কাজেই সন্ন্যাসীর পাল্লায় পড়ে, প্রচণ্ড শীতকে উপেক্ষা করে, পুণ্যস্নান করতে হয়েছে করুণাবাবুকে। তখন মানস সরোবরের তীরে, পরখার বিশাল তৃণভূমি জুড়ে, মেষপালকদের তাঁবু পড়েছে। তারই মাঝে তাঁবু ফেলেছিলেন [illegible] সন্ন্যাসী রান্না করতেন, করুণাবাবু ঘুরে বেড়াতেন তাঁবু থেকে তাঁবুতে। খেতেন ওদের দেওয়া চমরী গাইয়ের দুধ আর তিব্বতী মদ। দোরজি দোভাষীর কাজ করত।

"আবার শুরু হয় পথ চলা। এবারে কৈলাস পরিক্রমা। বিকেলের দিকে প্রচণ্ড হাওয়া বয়, কাজেই খুব সকালে চলা শুরু করে সুবিধামত জায়গা বেছে দুপুরের আগেই তাঁবু ফেলতে হত। কোনদিন বা পথে দেখা হত বন্দুকধারী তিব্বতী কিংবা চীনা অশ্বারোহী পাহারাদারদের সঙ্গে। পথে কোন যাত্রীদলের সঙ্গে দেখা হয় নি ওদের। অবশেষে ওরা পৌঁছলেন তারছেন—গারবিয়াং থেকে

৯৩ ও তাকলাকোট থেকে ৬২ মাইল। সেখানে দেখা হয় বম্বের বিরাট এক যাত্রীদলের সঙ্গে। ওদের দলেও একজন বাঙ্গালী ছিলেন। করুণাবাবুর কথা শুনেই তিনি তাঁকে জড়িয়ে ধরলেন। ভদ্রলোক তাঁকে একা দেখে বিস্মিত হন। দুজনে বন্ধুত্ব হয়। পরে ধীরাফুক গুম্ফায় একসঙ্গে রাত কাটিয়েছেন ওরা।

"কৈলাস শিখরকে বেষ্টন করে পথ। সেই পথ ধরে ওরা পরিক্রমা শুরু করেন। পথে অতিক্রম করতে হয় ডোলমা লা—১৮৬০০ ফুট উঁচু একটি গিরিবর্ত্ম। কিন্তু তখন আর করুণাবাবু একা নন। বম্বের যাত্রীদলের সঙ্গে তিনি কৈলাস পরিক্রমা পূর্ণ করলেন। তারপরে আবার ছাড়াছাড়ি হয় ওদের সঙ্গে। পথের পরিচয় শেষ হয় পথে। বম্বের দল চলে যান মানস-সরোবরের দিকে। আর করুণাবাবু রাবণ হ্রদের তীরে।

"রাবণ হ্রদ বা রাক্ষসতালে তখন কিন্তু শুরু হয়েছে রুদ্রের তাণ্ডব। বাতাস বইছে তীব্র বেগে। বড় বড় ঢেউ এসে আঘাত করছে বেলাভূমিকে। আকাশ ছেয়ে গেছে কালো মেঘে। হ্রদ নয় যেন অশান্ত সমুদ্র। তারই মধ্যে তাঁবু ফেললেন ওরা। তাঁবুর চারিদিকে পাথর চাপা দিয়ে তিনটি মানুষ মুখ গুঁজে পড়ে রইলেন ভেতরে।

"পরদিন সকালে কিন্তু সব শান্ত। নবরূপে সেজেছে রাবণ হ্রদ। নীল আকাশের ছায়া পড়েছে তার সীমাহীন শান্ত জলে, আর সেখানে জেগে উঠেছে কয়েকটি ছোট ছোট দ্বীপ। মনেই হয় না আগের দিন বিকেলে সেখানে অমন দুর্যোগ ঘনিয়ে এসেছিল।

"দুর্যোগ চিরস্থায়ী নয়, তীর্থপথও অন্তহীন নয়। তাই পথ একদিন ফুরোল। গুরলা লার ওপর থেকে মানস খণ্ডকে শেষ প্রণাম জানিয়ে করুণাবাবু ফিরে এলেন গারবিয়াং। বিদায় নিলেন সন্ন্যাসী ও দোরজির কাছ থেকে। কিন্তু তাদের কথা তিনি আজও বিস্মৃত হন নি। বিস্মৃত হন নি কৈলাস, মানস সরোবর ও রাক্ষসতালকে। আর তার এই বিস্ময়কর একক পদযাত্রার জন্য আমরাও কোনদিন বিস্মৃত হব না করুণাবাবুকে।"

"সত্যই তাই, আচ্ছা ওর কতদিন সময় লেগেছিল?" আমি শেষ করার সঙ্গে সঙ্গে অমিতাভ বলে ওঠে।

"আলমোরা থেকে যাত্রা শুরু করে আলমোরায় ফিরে আসতে বাহান্ন দিন লেগেছিল।"

"আপনাদের ?" মোহিত জিজ্ঞেস করে অমিতাভকে।

"পঞ্চাশ দিন।" অমিতাভ উত্তর দেয়।

"রণেশদাদের ?" সুজল প্রশ্ন করে।

"দু মাস।" আমি উত্তর দিই।

"বেশি লাগল কেন ?"

"ওরা যে যাবার সময় মুনসিয়ারী মিলাম-উণ্টাধূরা দিয়ে গিয়েছিলেন।" আমি বলি।

"আসার সময় ?" মোহিত জিজ্ঞেস করে।

"লিপুলেক দিয়ে ফিরে এসেছেন। রণেশদাদের পথ দীর্ঘতর ছিল।"

"এবার আপনার পরিক্রমার কথা বলুন অমিতাভদা।" প্রাণেশ আসল কথায় ফিরে আসে।

"এইমাত্র তো শুনলে। আবার সেই একই কথা কেন ?" অমিতাভ রেহাই পেতে চায়। কিন্তু ওরা নাছোড়বান্দা।

"হিমালয় এক, কিন্তু বিভিন্ন দর্শনার্থীর চোখে সে ভিন্ন ভিন্ন রূপে দেখা দেয়। তাই, তাদের কাহিনীতে হিমালয় নতুন ভাবে বিবৃত হয়, নবরূপে প্রকাশিত হয়। আপনি আপনার কাহিনী বলুন।"

আর কোন আপত্তির পথ পায় না অমিতাভ। আমরা চুপ করি। একবার কেশে নিয়ে অমিতাভ শুরু করতে চায়। কিন্তু ভগবান ওর সহায়। ভগবান নয় ড্রাইভার। সহসা সে বলে ওঠে, "ইধর গাড়ি আধা ঘণ্টা রোকেগী।"

"তুরন্ত উতরে যাইয়ে। মন্দির দরশন করকে চায় পী লিজীয়ে।" কনডাকটার নির্দেশ জারী করে।

খেয়াল হতে দেখি বাস দাঁড়িয়ে আছে একটি জনবহুল বাজারে। আমরা পৌঁছে গেছি সোমেশ্বর।

অমিতাভ উঠে দাঁড়ায়। হেসে বলে, "আগে সোমেশ্বরটা দর্শন করে নেওয়া যাক। কৈলাসের কথা এখন মুলতুবি থাক।"

ড্রাইভার মাত্র আধঘণ্টা সময় মঞ্জুর করেছেন। কাজেই দেরি করা ঠিক হবে না।

অমিতাভকে অনুসরণ করি। বাস থেকে নেমে আসি।

## ॥ তিন ॥

শিবক্ষেত্র সোমেশ্বর। কমনীয়া কুমায়ুনের একটি রমণীয় উপত্যকা। পর্বত ও সমতলের মিলনভূমি সোমেশ্বর। উপত্যকার উচ্চতা ৪৭৫২ ফুট। অবস্থান ১৯°. ৪৬′. ৪০″, উঃ ও ৭৯°. ৩৮′. ৫৫″ পূঃ দ্রাঘিমায়। আলমোরা থেকে সোমেশ্বর ২৬ মাইল।

দূরে আকাশ-ছোঁওয়া সাদা হিমালয়, কাছে চীর আর দেওদারে ভরা সবুজ পাহাড় আর সবুজ সমতল। সমতল উপত্যকার বুক চিড়ে একটি আঁকাবাঁকা রুপোলী রেখা— কুমায়ুনের প্রাণধারা প্রাণময়ী কোশী। কোশীর দুই তীরে সোনালী ক্ষেত। খুবই উর্বর এই সোমেশ্বর উপত্যকা। তাই চারিদিকের পাহাড়ের গায়ে ঘন বসতি। কোশীর তীরে তীরে আর ক্ষেতের ধারে ধারে পায়ে-চলা পথ। পথ গিয়ে পাহাডে মিশেছে। তারপরে গহন বনের ভেতরে গেছে হারিয়ে।

বাস স্ট্যাণ্ডটি বেশ জমজমাট। রাস্তাটা এখানে প্রশস্ততর। প্রশস্ত পথের দুদিকে সারি সারি দোকান। এখানে ডাক ও তারঘর, গান্ধী-আশ্রম আর নিখিল-ভারত তন্তুবায় সমিতির শিল্পকেন্দ্র রয়েছে। রয়েছে ডাকবাংলো ও হাইস্কুল। আর সোমেশ্বর মন্দির। সেই মন্দির দর্শন করতেই চলেছিআমরা।

দুটি মোটর পথ এসে মিলিত হয়েছে এখানে। একটি আমাদের পথ— আলমোরা থেকে তাকুলা, গণনাথ ও কৌশানী হয়ে গরুড়। আর একটি এখান থেকে বাসুরীক্ষেত ও মাঝখালি হয়ে দ্বারাহাট—৫০৩১ ফুট উঁচু একটি মালভূমি। দশম শতাব্দীতে কাত্যুরী রাজবংশের এক শাখা সেখানে প্রত্তন করেছিলেন এক নতুন রাজধানী। তাঁরা সেই নগরীকে পরিণত করতে চেয়েছিলেন দ্বিতীয় দ্বারকায়। তাই নাম দিয়েছিল দ্বারাহাট।

গণনাথ যাবার আরও একটি পথ আছে এখান থেকে। হাঁটা পথ, দূরত্ব মাইল ছয়েক। খুব কঠিন নয়—সামান্য চড়াই উৎরাই পাহাড়ী পথ। গণনাথে আছে একটি প্রাচীন মন্দির। মন্দিরের প্রধান বিগ্রহটি বৈজনাথ থেকে নিয়ে আসা হয়েছে। বিগ্রহ অপহরণ বা অধিকার করার কাহিনী গাড়োয়াল কুমায়ুন ও হিমাচলের খুবই সাধারণ ঘটনা মাত্র। বলশালী হলে তাঁরা পররাজ্য

আক্রমণ করে বলপূর্বক বিগ্রহ অধিকার করে নিয়ে যেতেন আর দুর্বল হলে কৌশল করে বিগ্রহ অপহরণ করতেন। তাঁদের ধারণা ছিল আরাধ্য দেবতার বিগ্রহই রাজ্যের সকল শক্তির উৎস। কাজেই বিগ্রহটি নিয়ে আসতে পারলেই তাঁরা শক্তিশালী হয়ে উঠবেন। বিগ্রহই সেকালে বিজয়ের শ্রেষ্ঠ স্মারক বলে বিবেচিত হত। কুমায়ুনের সর্বশ্রেষ্ঠ দেবালয় আলমোরার নন্দাদেবী মন্দিরের মূল বিগ্রহটিও এককালে গাড়োয়ালে ছিল। ছিল জুনিয়াগড দুর্গে। ১৬৭০ খৃষ্টাব্দে চাঁদা রাজা বাজবাহাদুর চন্দ্র জুনিয়াগড় জয় করে বিজয়ের স্মারক স্বরূপ সেখানকার বিগ্রহটিকে আলমোরায় নিয়ে এসে নন্দাদেবীর মন্দির প্রতিষ্ঠা করেন।

প্রাকৃতিক সৌন্দর্য, গুহাসমূহ আর শিবমন্দিরের মত গণনাথের মেলাও বিখ্যাত। কার্তিক চতুর্দশী ও দোল চতুর্দশীতে এই মেলা হয়। গণনাথের উচ্চতা ৬৯৪৭ ফুট কিন্তু সেখানে রাত্রিবাসের কোন অসুবিধে নেই। বন বিভাগের ডাকবাংলো আছে। আলমোরা থেকে গণনাথ যেতে হলে ২৩ মাইল বাসে গিয়ে তারপরে ছ মাইল বনপথ পেরোতে হয়। তবে গণনাথের কথা থাক, এখন সোমেশ্বরের কথা হোক।

সোমেশ্বর সুপ্রাচীন জনপদ। সেকালে সোমেশ্বর সমৃদ্ধশালী শহর ছিল। এই উপত্যকায় বহু ভগ্নমূর্তি পাওয়া গেছে। কুমায়ুনের গীতিকাব্যে সোমেশ্বরের উল্লেখ পাওয়া যায়। কাছেই লোধ নামে একটি চা-বাগান। লোধের পথে কয়েকটি নিরেট পাথরের শিবলিঙ্গ আছে। এর একটিতে চন্দ্র ও আর একটিতে সূর্য মূর্তি খোদিত। সোমেশ্বর থেকে ১৩ মাইল দূরে সুখাতাল—স্বাদু জলের একটি সুন্দর হ্রদ।

কিন্তু সেখানে যাবার অবকাশ নেই আমাদের। আধঘণ্টার মিনিট পাঁচেক ইতিমধ্যে খরচ হয়ে গেছে। তাই তাড়াতাড়ি পায়ে চলা পথ ধরে ঝোপঝাড়ের পাশ কাটিয়ে সোমেশ্বর মন্দিরের দিকে ছুটে চলি।

সুপ্রাচীন শিবালয়। পাথরের মন্দির। এখানে ওখানে ভাঙ্গা, দেয়ালে জমে উঠেছে শেওলা। চারিদিকে দেওদার বন। একে অনায়াসে বনমন্দির বলা যেতে পারে। সংস্কারের অভাবে মন্দিরটির চেহারা দরিদ্র হলেও সোমেশ্বর মন্দির মোটেই অবহেলিত নয়। স্থানীয়রা বিশেষ করে কুমারী মেয়েরা প্রায়ই পূজো দিতে আসে। থালায় থালায় নিয়ে আসে নানা রকমের ফল ফুল ও মালা। সযত্নে সেই উপচার সোমেশ্বরকে অঞ্জলি দিয়ে তারা মনের

মানুষ কামনা করে। পায় কিনা জানি না। আর পেলেও যে তাদের মন ভরে তাই বা কে জোর করে বলতে পারে! যাহা পাই তাহা ভুল করে চাই, যাহা চাই তাহা পাই না—কথাটা তো কেবল একালের বঙ্গ-ললনাদের ক্ষেত্রেই সত্য নয়, সকল দেশের সকল কালের কুমারীদের কাছেই চরম সত্য।

কুমায়ুনী কুমারীদের দ্বারা পূজিত হলেও সোমেশ্বর ঐশ্বর্যবান নন। দূরাগত তীর্থযাত্রী না এলে দেবতা ঐশ্বর্যশালী হন না। তবে তাঁরা দেবতাকে যে ডালি দেন, তা দেবতার কোন কাজে লাগে না। দেবতা পার্থিব ঐশ্বর্যের মুখাপেক্ষী নন। ভক্তের অন্তরের ঐশ্বর্যই দেবতাকে ঐশ্বর্যশালী করে তোলে। সেই অতুল ঐশ্বর্যে ঐশ্বর্যবান সোমেশ্বর।

সশ্রদ্ধ অন্তরে সোমেশ্বরকে প্রণাম করি। শ্রদ্ধাবনত মস্তকে প্রদক্ষিণ করি মন্দিরকে। তারপরে ত্বরিত পদক্ষেপে ফিরে আমি বাস স্ট্যাণ্ডে। ড্রাইভার আমাদের দেরি দেখে সজোরে হর্ন বাজাতে শুরু করেছে।

তাড়াতাড়ি বাসে উঠে আসি। বাস এগিয়ে চলে কৌশানীর পথে।

কথাটা ভুলে বসেছিলাম আমরা। কিন্তু ভোলে নি মোহিত। মোহিত শান্ত ও ধীর। সব সময় চুপচাপ থাকে। কিন্তু সব দিকে সর্বদা সজাগ দৃষ্টি ওর। তাই বোধ হয় তারই প্রথম মনে পড়ে কথাটা। সে অমিতাভকে বলে, "এবার তা হলে আপনার কৈলাস-কাহিনী শুরু করুন।"

অমিতাভ প্রমাদ গণে। কিন্তু বৃথাই দ্বিধা। দাশু বলে ওঠে, "দেরি করে কোন লাভ নেই, কেবল অযথা সময় নষ্ট হবে। তার চেয়ে তাড়াতাড়ি শুরু করে দিন।"

"কিন্তু......" অমিতাভ কি যেন বলতে চায়।

অসিতবাবু বাধা দেন তাকে, "না না, কোন কিন্তু-টিন্তু নয়, আপনি আরম্ভ করুন।"

অগত্যা অমিতাভ আরম্ভ করে—

"আমরা গিয়েছিলাম টনকপুর ও পিথোরাগড় হয়ে। পিথোরাগড় থেকেই শুরু হয়েছিল আমাদের পদযাত্রা।

"১৯৫৭ সালের ৩রা জুন আমরা কলকাতা থেকে রওনা হয়েছিলাম। কথা ছিল হিমালয়-প্রেমিক সুসাহিত্যিক শ্রীপ্রবোধকুমার সান্যাল আমাদের সঙ্গে গারবিয়াংয়ে মিলিত হবেন। আমরা পথের খাবার ও কুলির ব্যবস্থা করে এগিয়ে যাব। কিন্তু ঘটনাচক্রে ফ্লুর আক্রমণে পিথোরাগড়ের এক

অখ্যাত হোটেলে পাঁচ দিন শুয়ে থাকতে হয় আমাকে। প্রবোধদার সঙ্গে আমরা পিথোরাগড়েই মিলিত হয়ে ১২ই জুলাই শুরু করি পদযাত্রা। এই ভাবেই আমরা ধারচুলার পথে গারবিয়াং পার হয়ে ভারতের শেষ চেক্-পোস্ট কালাপানির দিকে এগিয়ে যাই। ভারত-সীমান্ত থেকেই আমার কাহিনী শুরু করছি।

"যতদূর মনে পড়ে তারিখটা ২৬শে জুন। কালাপানি চেক্-পোস্টের রেডিও অনেকক্ষণ থেমে গিয়েছে। শুধু দুজন পাহারাদার জেগে পাহারা দিচ্ছে দুধারে। আশেপাশে কোন তাঁবুতেই কোন শব্দ নেই—সবাই গভীর ঘুমে অচেতন। পাশে প্রবল বেগে বয়ে চলেছে কালী নদী। মাঝে মাঝে আওয়াজ আসছে গুম্ গুম্ করে।

"কয়েকটি তাঁবু নিয়ে এই শেষ চেক্-পোস্ট। কয়েকটি রাইফেল আর একটি ট্রান্সমিটার এঁদের সম্বল। প্রকৃত সীমান্ত এখান থেকে কিছু দূরে। আগামীকাল আমরা সেখানে পৌঁছে যাব। সকালে রওনা হয়েছিলাম গার-বিয়াং থেকে। তিন দিন থাকার পর আজ আবার শুরু করেছিলাম পথ চলা। কালী নদী আর টিংকার নদীর সঙ্গম পার হয়ে নেপালে ঢুকে গভীর জঙ্গলের পথ নিয়েছিলাম। বেশ কিছুদূর এসে কালী নদীর কালো জল আবার পার হতে হল। কালীর রূপ ক্রমশঃই কালো আর দুরন্ত হয়ে উঠছে। কালীকে যেন ভালবেসে ফেলেছি—এত ভাল আর কোন নদীকে লাগে নি এর আগে। ১১ মাইল পথ যেন স্বপ্নের মধ্যে পার হয়ে এসেছি। পৌঁচেছি কালাপানি—স্থানীয় কয়েকজন পুলিস হাসিমুখে আমাদের অভ্যর্থনা জানিয়েছেন। পাণ্ডব-বর্জিত দেশে মানুষের মুখ দেখলেই এঁদের আনন্দ। প্রথমেই ছোট একটি চায়ের দোকান। পরিষ্কার চায়ের কাপ—দেখে আনন্দে লাফিয়ে উঠেছিলাম। চা প্রতি কাপের দাম চার আনা হলেও আট আনা দিতে রাজী ছিলাম। ধূমায়িত কাপটি হাতে নিয়ে চারদিক দেখে নিলাম। ছোট সমতল একটি মাঠ। পাশ দিয়ে পরিষ্কার জলের একটি ধারা পাশের পাহাড় থেকে বেরিয়ে এসেছে। শুনলাম এটিই নাকি কালী নদীর একটি উৎস। একধারে এক সারিতে কয়েকটি তাঁবু। মাঝখানে খুঁটিতে একটি জাতীয় পতাকা। চেক্-পোস্ট অফিসার মিঃ নাথানী চমৎকার লোক। আমাদের কিছুক্ষণ পরে প্রবোধদা আর সটাইবাবু এসে পৌঁছলেন। নামতেই তাঁদের হাতে চায়ের কাপ দিয়ে অভ্যর্থনা করলাম আমরা। প্রবোধদা বললেন, "ব্যাপার কি হে, একেবারে

মেলে। আমাদের দেখতে পায়। তাড়াতাড়ি উঠে বসে, দাঁড়ায়। কিটটা পিঠে বাঁধে। তারপরে একবার দেবকীদার দিকে তাকিয়ে ছুটে নামতে থাকে উৎরাই পথে।

বিস্কুট ও জল খেয়ে নিয়ে আমরাও রওনা হই। চলতে চলতে বীর বলে, "এ জায়গাটার নাম তামাকিয়া ওয়াড়িয়ার, অর্থাৎ......"

"স্মোকিং রুম।" মাঝখান থেকে অমিতাভ বলে ওঠে।

হাসতে হাসতে বীর বলে, "জী।"

আরও অনেকটা নেমে এসে একটা ঝরণা পেরিয়ে দিনের যাত্রা শেষ হল। সাড়ে তিনটার সময় আমরা পৌঁছলাম বড়াজলঢুঙ্গা। খাড়া পাহাড়ের কোলে খানিকটা স্যাঁতসেঁতে সমতল। ওপরের দিকে ছড়িয়ে আছে বিভিন্ন আকারের ছোট-বড পাথর। দুখানি পাথর বিশেষ করে দৃষ্টি আকর্ষণ করছে। একখানি অবিকল ভেড়ার মতো দেখতে। আর একখানি গোল—গাছের গুঁড়ির মতো। পাথরখানি প্রকাণ্ড—কয়েক টন ওজন হবে।

নিচের সমতলে তাঁবু ফেলেছে রামচাঁদ। বীর উনোন জ্বালিয়েছে। আমরা এসে চারদিকে বসি। মোহিত থার্মোমিটার বের করে আনে। তাপমাত্রা ৩৪° ফ্যারেনহিট্। হবেই তো, উচ্চতা যে ১৩,০০০ ফুট। তার ওপর সামনের পাহাড়টির পেছনেই তুষারাবৃত ত্রিশুল আর নন্দাঘুন্টি। ভারী সুন্দর দেখাচ্ছে। আজও ওদের দেখছি, আরও কয়েকদিন দেখতে পাব। কিন্তু তারপরে......

আমরা গিয়েছিলাম ওদের কাছে, খুবই কাছে। এবার ওদের ছেড়ে চলে যাচ্ছি দূরে। আর কোনোদিন হয়তো আসতে পারব না ওদের এত কাছে। তাই আজ কেবল বার বার ওদের দেখি। এ দেখার শেষ না হলেই যেন ভাল ছিল।

কিন্তু তা তো হবার নয়। জগতে কোন দেখাই অফুরন্ত নয়, কোন পাওয়াই অন্তহীন নয়।

আবার আরম্ভ হল পদযাত্রা। আরম্ভ হল সূর্যোদয়ের সঙ্গে সঙ্গে—সকাল সাতটার সময়। গিরিশিরার পর গিরিশিরা পেরিয়ে পথ। পথের বহু নিচে বয়ে যাচ্ছে রূপগঙ্গা। সে আমাদের সঙ্গে সঙ্গে চলেছে। এগিয়ে দিচ্ছে কী?

বীর বলে, "এ গিরিশিরাগুলি রণকধার গিরিশ্রেণীর অংশ, যে রণকধার

পেরিয়ে আমরা ওয়ান থেকে বৈদিনী গিয়েছি।"

"তাহলে কি আমরা ওয়ানের দিকে এগোচ্ছি?" দাশু জিজ্ঞেস করে।

"তা···বলতে পারেন। আমরা আজ কুকিনাখালে তাঁবু ফেলব। সেখান থেকে ওয়ান মাত্র দেড় মাইল।"

ভাবছি ওয়ান ডাকবাংলোর চৌকিদার পার সিং-এর কথা। এত কাছে এসেও ওর সঙ্গে দেখা হবে না। কি করব, এই যে হিমালয় পথের নিয়ম। আজ বীর সঙ্গে রয়েছে, দু'দিন পরে তার কাছে থেকেও নিতে হবে বিদায়। আর সে বিদায় হতে পারে চিরবিদায়।

আজকের পথ বড়ই সুন্দর। একে তো একটানা উৎরাই, তার ওপরে পথের পাশে সবুজ বন, রঙীন ফুল আর রং-বেরংয়ের ফার্ণ। কাল সারাদিন উপেনবাবু মুখখানি গম্ভীর করে ছিলেন। আজ তাঁর মুখে হাসি ফুটেছে। তিনি মহানন্দে ফুল ও পাতা সংগ্রহ করছেন আর বলছেন, "এই ফুলগুলি রোজবেরি, আর এসবই হচ্ছে কুটবন। এই ফারগাছগুলি Abeis Pectinatu······এ ছাড়া পথের ধারে ভূর্জ ও রডোডেনড্রন তো দেখতেই পাচ্ছেন।

কিছুক্ষণ বাদে একফালি সমতল প্রান্তরের সামনে আসি। বীর বলে, "ছোটাজলঢুঙ্গা।"

এখান থেকে ভূণা ডাকবাংলো ছবির মতো দেখাচ্ছে। সহজ পথ। আমরা জোরে জোরে পা চালাই।

প্রায় দু'ঘণ্টা উৎরাই করে সমতল পাওয়া গেল। শুধু সমতল নয়— সরকারী পথ। বেশ প্রশস্ত। ওয়ান ছাড়ার পরে আর এমন পথ পাই নি। এ জায়গাটার নাম বজমোড়া।

পথের পাশে তামাক আর কাঁকুড় গাছ। দূরে সুতোল আর রামণী গ্রাম দেখা যাচ্ছে। ঘন জঙ্গলে ঘেরা। দেখা যাচ্ছে ভূণা ও তাতারার ডাকবাংলো। দেখা যাচ্ছে রূপগঙ্গা ও নন্দাকিনীর সঙ্গম। আমরা দেখতে দেখতে পথ চলেছি।

সহসা থামতে হয়। একখানি পাথর। হিমালয়ের পথে পদচারণ করছি আর পাথর দেখে দাঁড়িয়ে পড়লাম? দাঁড়াতেই হবে। এমন পাথর যে বড় একটা দেখা যায় না। অবিকল একটি তোরণ ও মন্দিরের মতো দেখতে। ছবি নেবার পরে আবার শুরু হয় পথ-চলা।

বড়াজলঢুঙ্গা থেকে ঘণ্টা তিনেক হেঁটে আমরা ভূণা পৌছলাম। ডাক-বাংলোর সামনে লেখা—'5 Miles,' '1941' '10, 500 Feet.'

প্রথমটি দূরত্ব। কিন্তু কোথা থেকে তা লেখা নেই। বোধ করি ওয়ান থেকে। দ্বিতীয়টি নিশ্চয়ই এই ডাকবাংলো নির্মাণের সাল। আর তৃতীয়টি এখানকার উচ্চতা।

একজন লোক এসে সেলাম করে। বলে, "আমি খেলাপ সিং। এই ডাকবাংলোর চৌকিদার। আপনারা ভেতরে আসুন। ফরেস্টার সাব আপনাদের ডাকছেন।"

আমরা ভেতরে আসি। ফরেস্টার মিঃ নেগী বসেছিলেন বারান্দায়। উঠে দাঁড়িয়ে নমস্কার করে আমাদের বসতে বলেন তিনি। অনুরোধ করেন, আজকের রাতটা এখানে কাটিয়ে যেতে।

সবিনয়ে বলি, এমনিতেই দু'দিন দেরি হয়ে গেছে। আজ আমরা কুকিনাখাল পর্যন্ত এগিয়ে যেতে চাই।

তিনি বাধা দেন না। বলেন, "জায়গাটা খুবই সুন্দর। তবে রাতটা একটু সাবধানে থাকবেন, ওখানে বড় ভালুকের উপদ্রব।" তারপরে চৌকিদারকে তাগিদ দেন, "জলদি সাবদের খানার বন্দোবস্ত করে দাও।"

মিঃ নেগী ভাওয়ালীর লোক। কথায় কথায় তিনি বলেন, এখান থেকে শুকরি হয়ে ওয়ান পাঁচ মাইল। নতুন রাস্তা তৈরি হচ্ছে। এ রাস্তায় দূরত্ব আরও আধ মাইল কমে যাবে।

ঘণ্টাখানেকের মধ্যেই চৌকিদার খানা পাকিয়ে ফেলে। খানা মানে ডাল-ভাত, কিংবা রুটি-তরকারি নয়, আলুসিদ্ধ। সেই সঙ্গে নুন আর লঙ্কা। আলুই এখানকার প্রধান খাদ্য। খেতে ভালই লাগল।

খাওয়া হলে বিদায় নিই মিঃ নেগীর কাছ থেকে। চৌকিদারকে বকশিশ দিয়ে বেরিয়ে আসি। চলতে থাকি ভূণার গ্রাম্যপথে।

প্রাকৃতিক সম্পদে সম্পদশালী ভূণা। এখানে কুট ছাড়া আরও অনেক রকম ওষধি জন্মায়। এদের মধ্যে কাটাক (একরকম তিতে শিকড়), অতীশ (শিকড়—পেটের অসুখের ওষুধ) ও ভুলু (শিকড়—ঘা ও একজিমার ওষুধ) বিশেষ উল্লেখযোগ্য। এখানে প্রচুর পরিমাণে মূলা, সর্ষে ও আলু উৎপন্ন হয়। আর হয় মাসি। এর শিকড় দিয়ে পাহাড়ীরা ধূপের কাজ করে।

ভূণা ছাড়িয়ে এসেছি, কিন্তু কমে নি পথের সৌন্দর্য—বরং বেড়েছে। তেমনি

নানা রং-য়ের গাছে ছাওয়া প্রায় সমতল প্রশস্ত পথ। মাঝে মাঝে তাঁবু ফেলার মতো প্রান্তর।

মেষপালকদের কয়েকটি কুটির রয়েছে এখানে। এ জায়গাটাকে ওরা বলে ডলপেয়ারী। কুটিরগুলি জনহীন। শীত এসে গেছে, মেষপালকরা নেমে গেছে নিচে।

খানিকটা এগিয়ে আরও কয়েকখানি কুড়েঘর। তেমনি জনশূন্য। বীর বলে, "এ জায়গার নাম নিমদিয়া।"

এত সুন্দর জায়গা! মনে হচ্ছে মাটিও বেশ উর্বরা। কিন্তু জনবসতি নেই। আশ্চর্য!

বীর বলে, "ভয়ানক ভালুকের উৎপাত। তাছাড়া মাঝে মাঝে বাঘেরও উপদ্রব হয়। তাই স্থায়ীভাবে কেউ বসবাস করে না এ অঞ্চলে।"

দুটি পথের সঙ্গমে এসে থামতে হল। একটি পথ দেখিয়ে বীর বলে, "এই আমাদের পথ। ও পথটি চলে গেছে কর্ণৌল হয়ে গোণাতাল। এ জায়গাটার নাম ধারহুরেটা।"

বিচিত্র নামটির কথা ভাবতে ভাবতে এগিয়ে চলি নিজেদের পথে। পথ সুন্দর থেকে সুন্দরতর হচ্ছে। বিচিত্রতর গাছপালার পাশ দিয়ে পথ চলেছি। ফুলে ফলে আর পাতায় রংয়ের বন্যা। চমৎকার আবহাওয়া, বড়ই ভাল লাগছে পথ চলতে।

চলতে চলতে কেবলই দেখছি উপেনবাবুকে। এক মুহূর্ত বিশ্রাম নিচ্ছেন না ভদ্রলোক। সমানে প্রজাতি সংগ্রহ করে চলেছেন।

হাসতে হাসতে অসিতবাবু বলেন, "আজ রাতে উপেনবাবুকে ওভারটাইম করতে হবে।"

উপেনবাবু কোন জবাব দেন না। একটু মুচকি হেসে নিজের কাজ করে যেতে থাকেন।

বেলা তিনটেয় চলা বন্ধ হল। আমরা কুকিনাখাল পৌঁছলাম। গাড়োয়ালী ও কুমায়ুনীরা গিরিবর্ত্মকে খাল বলে। কুকিনাখালও কুমায়ুনের সীমান্তে ১০,২৪০ ফুট উঁচু গাড়োয়ালের একটি গিরিবর্ত্ম। এখান থেকে একটি পথ গেছে ওয়ান, একটি তিনতাল হয়ে নন্দকিশোরী, আর একটি কুঁয়ারি গিরিবর্ত্ম হয়ে জোশীমঠ। মৈত্রমশায় আশা করি নির্বিঘ্নে জোশীমঠ পৌঁছে গেছেন এতদিনে।

জায়গাটার চেহারা কিন্তু মোটেই গিরিবর্ত্মের মতো নয়।

দাশু বলে, "এ তো খাল নয়, এ যে বাগ—বাগিচা।".

সুজল বলে, "আমার তো গুলমার্গের কথা মনে পড়ছে।"

সত্যই তাই। ভারী সুন্দর। পাইন আর দেওদারে ঘেরা সুসমতল প্রান্তর। একটু নিচে একটি ক্ষীণ জলধারা বয়ে যাচ্ছে।

আজ আর আগুন পোহাবার প্রয়োজন নেই। দু'দিনে আমরা চার হাজার ফুটের বেশি নেমে এসেছি। মোটেই শীত লাগছে না। অনেকদিন পরে ভাল করে ঘুমোতে পারব।

নেতা আজ দাতাকর্ণ। কাল কয়েকজন কুলি ছেড়ে দেওয়া হবে। তাই তিনি ওজন কমাবার জন্য গুদাম লুটের অনুমতি দিয়েছেন। ফলে সবার মুখ চলছে।

খাওয়া-দাওয়া সেরে সকাল সকাল শুয়ে পড়েছি। কিন্তু কুলিরা আবার আগুন জ্বালিয়ে জলসা শুরু করল কেন। ওরা কি ঘুমোবে না সারারাত?

"না।" উপেনবাবু বলেন, "ভালুকের ভয় বলে ওরা আগুনের ধারে বসে গান গাইছে।"

শুয়ে শুয়ে শুনতে থাকি সেই অবিশ্বাস্য কাহিনী—কুলিদের গান। যে গান গাড়োয়াল ও কুমায়ুনে মানুষের মুখে মুখে গীত হয়ে আসছে বহুদিন থেকে। ওরা সমবেত কণ্ঠে গাইছে। গান গেয়ে গেয়ে বলছে—

ত্রিশুল পর্বতের ওপর থেকে হর-পার্বতী একদিন আর্যাবর্তের শোভা দেখছিলেন। সহসা পার্বতীর নজর পড়ে বহুদূরের বিশাল এক প্রাসাদের দিকে। তিনি স্বামীকে জিজ্ঞেস করলেন, 'নাথ! ওটা কার প্রাসাদ?'

শিব মৃদু হেসে বললেন, 'তোমার বোন বল্লভার। সে এখন কনৌজরাজ যশোদয়ালের রাণী। ওটা কনৌজের রাজপ্রাসাদ।'

শিবানী তখন ধুনি জ্বালিয়ে শিবকে সেখানে বসিয়ে রেখে, নিজে চললেন বোনের সঙ্গে দেখা করতে। বহুদিন বোনকে দেখেন না তিনি। একদিন ও এক রাতের মধ্যে বোনের সঙ্গে দেখা করে শিবানী ফিরে এলেন ত্রিশুল শিখরে।

কিছুকাল পরে কাশীর পণ্ডিতদের পরামর্শে কনৌজরাজ নন্দাযাতে অংশ নিতে মনস্থ করলেন। খবর পেয়ে বল্লভা বলে বসলেন, তিনিও স্বামীর সঙ্গে যাবেন। বল্লভা তখন সন্তানসম্ভবা। যশোদয়াল তাঁকে অনেক বোঝালেন।

কিন্তু বল্লভা অবুঝ। শেষ পর্যন্ত তিনি স্বামীর সঙ্গিনী হলেন।

রাজা-রাণী গিমতলিতে পৌছলেন। গৌরী দেখতে পেলেন তাঁদের। আনন্দে অধীর হয়ে তিনি নেমে এলেন ত্রিশুল থেকে। কিন্তু বোনের কাছে এসেই তাঁর সকল আনন্দের অবসান হল। বল্লভা একটি সন্তান প্রসব করেছেন। কলুষিত করেছেন শিবালয়কে।

ক্রুদ্ধা শিবানী ছুটে এলেন শিবের কাছে। তিনি স্বামীকে বললেন বল্লভাকে শাস্তি দিতে। ভোলানাথ কিন্তু বল্লভার কোন অপরাধই দেখতে পেলেন না।

গৌরী তখন একে একে সমস্ত দেব-দেবীর কাছে গিয়ে একই অনুরোধ করতে থাকলেন। কিন্তু কেউ তাঁর কথায় কর্ণপাত করলেন না।

অবশেষে ওয়ানের লাটুদেবী এলেন এগিয়ে। তিনি পার্বতীকে বললেন, 'মা আমি বল্লভাকে শাস্তি দেব, শিবালয়কে কলুষমুক্ত করব। কিন্তু আমাকে একটি করুণা করতে হবে।'

'কী?'

'আমি যেন চিরকাল ত্রিশুলের দ্বারী হয়ে থাকতে পারি।'

'তাতে তোমার লাভ?'

'তাহলে যারা হর-পার্বতীর পূজো দিতে আসবে, তাদের প্রথম পূজো পাব আমি।'

'বেশ তাই হবে।'

লাটুদেবী তখন কয়েক দিন ও কয়েক রাত ধরে লৌহবৃষ্টি করলেন। স্বামী ও সন্তানসহ বল্লভা বিদায় নিলেন এ পৃথিবী থেকে।

"সাব চায়।"

ঘুম ভেঙ্গে যায়। চোখ মেলে দেখি কেটলি হাতে বীর দাঁড়িয়ে আছে। তাড়াতাড়ি উঠে বসি। মগ বাড়িয়ে ধরি। বীর চা ঢেলে দেয়। চুমুক দিয়ে বলে উঠি, "আজকের চা-টা একটু অন্যরকম লাগছে!"

"জী।" বীর হাসে, "সকালে গিয়ে নিচের গাঁও থেকে দুধ নিয়ে এসেছি। সেই দুধ দিয়ে চা বানিয়েছি।"

ঘড়ি দেখি। মোটে সাতটা। এরই মধ্যে নিচের গ্রামে গিয়ে দুধ এনে,

সেই দুধ দিয়ে চা বানিয়েছে। বীরশ্রেষ্ঠ বীর সিং।

অসিতবাবু তাঁবুতে আসেন। বলেন, "আপনারা উঠে গেছেন! ভালই হল।"

"কোন দরকার আছে?" উপেনবাবু জিজ্ঞেস করেন।

"হ্যাঁ, মালপত্র রি-প্যাক করতে হবে। আজ থেকে কুলিরা তিরিশ সের করে মাল বইবে।"

"হঠাৎ তাদের এ সুমতি?"

"আমরা ওয়ান এলাকায় এসে গেছি। এখানে তাই নিয়ম।"

অসিতবাবুর সঙ্গে বাইরে বেরিয়ে আসি। সুজল দাশু মোহিত ও অমিতাভ কয়েকজন কুলিকে নিয়ে মালপত্র বাঁধা শুরু করে দিয়েছে। দেবকীদা বীর সিংকে রান্নায় সাহায্য করছে। লজ্জা পেলাম। ওরা না জানি কখন থেকে কাজ করছে, আর আমরা এতক্ষণ শুয়েছিলাম। তাড়াতাড়ি হাত লাগাই।

আটটার মধ্যে আমাদের কাজ হয়ে যায়। কিন্তু আমাদের হলেই তো হবে না। যারা ছাড়া আমরা অচল, তাদের এখনও পাত্তা নেই। অধিকাংশ কুলিকে নিয়ে কাল রামচাঁদ ওয়ান চলে গেছে। কথা ছিল, সাতটার মধ্যে আসবে। এখনও আসছে না।

তবে বেশিক্ষণ দেরি করতে হল না। নটার সময় রামচাঁদ এলো। এসেই শুরু করল হিসেব। সোজা হিসেব। কিন্তু তাকেই জটিল করে তুলল রামচাঁদ। তার বক্তব্য দেড়া মাল বইবে কাজেই তেইশ জনের জায়গায় পনেরো জন কুলি রাখতে হবে। কিন্তু গত সাতদিনে যে খাবার খরচ হয়েছে, ফলে ওজন কমেছে, তা কিছুতেই মানতে চায় না সে। শেষ পর্যন্ত তার কথাই রইল। নইলে আরও দেরি হয়ে যাবে।

এগারোটার সময় যাত্রা হল শুরু। আমরা রওনা হলাম ব্রহ্মতালের পথে।

রঙীন বন দিয়ে ঘেরা তৃণভূমি—ধীরে ধীরে ওপরে উঠে গেছে। মিশেছে সামনের শ্যামল পাহাড়টির চূড়োয়। সেই বনপথ দিয়ে আমরা আস্তে আস্তে ওপরে উঠছি।

একটু বাদেই বনাবৃত একফালি সমতল প্রান্তর। নানা রঙের ফুলের মেলা। মনে হয় মানুষের হাতে গড়া—সযত্নে রচিত কানন।

বড় গাছের সারি অর্ধবৃত্তাকারে বেষ্টন করেছে একটি শ্যামল তৃণাচ্ছাদিত প্রায়-সমতল প্রান্তরকে। যেন গাছে ঘেরা বুগিয়াল।

সবাই বসে পড়ি। এমন সুন্দর জায়গায় বসে যাব না কিছুক্ষণ? এখান থেকে চারিদিক চমৎকার দেখা যাচ্ছে। দেখা যাচ্ছে বৈদিনী বুগিয়াল, দেখা যাচ্ছে ত্রিশুল ও নন্দাঘুন্টি। মনে হচ্ছে না আমরা ওদের থেকে এতো দূরে চলে এসেছি। মনে হচ্ছে, ওরা যেন এখনও রয়েছে তেমনি কাছে। কিন্তু আর কতদিন?

সহসা মেঘ ঘনিয়ে এলো ত্রিশুল আর নন্দাঘুন্টির শিরে। তাদের সোনালী শিখর দুটিকে কে যেন কালো একখানি যবনিকা দিয়ে ঢেকে দিল। কে আবার দেবে? ওরা নিজেরাই নিজেদের আড়াল করে নিল। ওদের অভিমান হয়েছে। আমরা যে ওদের ছেড়ে চলে যাচ্ছি দূরে। ওরা তো জানে না, যত দূরে যাই, ওরা থাকবে আমাদের কাছে। ওরা চিরকাল রইবে আমার অন্তরের অন্তরলোকে, আমার মনের মুকুরে, আমার হৃদয়-সরসীর তীরে।

নেতার নির্দেশে উঠে দাঁড়াতে হয়। আমরা চড়াই বেয়ে উঠে আসি ওপরে। ভেবেছিলাম এখানে এলেই চড়াই শেষ হবে। কিন্তু বীর সামনের উঁচু পাহাড়টি দেখিয়ে বলে, "এখন ঐ পাহাড়টায় চড়তে হবে।"

বলা আর চড়া এক কথা নয়। তার ওপর পথের প্রকৃতি একেবারে পালটে গেল। স্যাঁতসেঁতে পিচ্ছিল পথ। একটু এদিকওদিক হলেই হাজার ফুট নিচে পড়ে যাব।

কঠিন চড়াই। দম ফুরিয়ে যাচ্ছে। গলা শুকিয়ে আসছে। কিন্তু কোথাও জল নেই। ওয়াটার বটলের জল শেষ হয়ে গেছে। ক্ষুধা-তৃষ্ণায় কাতর হয়ে পড়েছি।

বেলা একটার সময় একটি ক্ষীণ জলধারা পাওয়া গেল। সঙ্গে সঙ্গে সবাই বসে পড়ল সেখানে। জল তেমন পরিষ্কার নয়। কিন্তু জল তো বটে। আকণ্ঠ তৃষ্ণা মিটিয়ে আলুসিদ্ধ খেয়ে নিই।

চলতে চলতে দেবকীদা জিজ্ঞেস করেন, "ভাই বীর, আমাদের যে ব্রহ্মতালু শুকিয়ে গেল। তোমার ব্রহ্মতাল আর কতদূর?"

বীর দিগন্তের দিকে ইশারা করে বলে, "উয়ো যো টাপ্ হ্যায়, উসকো বাদ চড়হাই খতম্।"

টাপ মানে ইংরেজী টপ্ অর্থাৎ পর্বতশিখর। সে শিখরটি কোথায়, কতদূরে কিছুই বুঝতে পারি না। কেবল বীরের কণ্ঠস্বরের ওপর নির্ভর করেই নতুন উদ্যমে চড়াই ভাঙতে থাকি।

সারি বেঁধে ওপরে উঠছি। পথ আর ফুরোতে চাইছে না। মাঝে মাঝে হারিয়ে যাচ্ছে। আবার খুঁজে নিতে হচ্ছে।

বীর বলে, "এ জায়গার নাম মুনিয়াল ঠোক, মানে মুনিয়াল মারার জায়গা। গ্রীষ্মকালে এখানে মুনিয়ালের মেলা বসে।" একবার থামে সে। তারপরে বলে, "এবারে আমাদের ঐ পাহাড়টায় চড়তে হবে। ওর নাম পাটিয়া খড়ক।"

"মুনিয়াল ঠোক তো হল। আদমী ঠোকটা কোথায়? তার পরেই কি তোমার সেই টাপ্।" দেবকীদা জিজ্ঞেস করেন।

বীর মুখে কিছু বলে না। কেবল ঘাড় নাড়ে, যার অর্থ 'হ্যাঁ' কিংবা 'না' দুই হতে পারে। আবার কোনটাই না হতে পারে। আর কিছু না বলে আমরা তার পেছনে চলতে থাকি। হাঁটুসমান ঘাস ভেঙে চড়াই পথ। ঘাসের মাঝে লুকিয়ে আছে বড় বড় পাথর। প্রতি মুহূর্তে পড়ে যাবার আশঙ্কা। পিপাসায় গলা শুকিয়ে আসছে। কিন্তু কোথাও জল নেই। জলের ভাবনায় অন্যমনস্ক হবার অবকাশও নেই। সব ভাবনা ভুলে পথের দিকে প্রখর নজর রাখতে হচ্ছে।

সহসা সুজল তার স্বভাবসিদ্ধ ভঙ্গিতে বলে ওঠে, "মাগো মা, তুমি যদি আমার এ কষ্ট দেখতে পেতে, তাহলে কেঁদে কেঁদে সারা হতে।"

কথাটা মিথ্যে নয়। আমরা চুপ করে থাকি। কিন্তু চুপ থাকতে পারেন না অসিতবাবু। তিনি বলেন, "তুই বড় স্বার্থপর।"

"কেন?"

"কেবল নিজের মায়ের কথাই ভাবছিস, আমাদের মা-কে মনে করছিস না। তাঁরা যেন আর কাঁদতে জানেন না।"

"তাঁদের পুত্রবধূরা কিন্তু আরও বেশি কাঁদতে পারেন অসিতদা।" সুজল এগিয়ে যায়।

আমরা উঠে আসি পাটিয়া খড়কের ওপরে। দেবকীদা বলেন, "এবারে কোন্ খড়ক বীর।"

"লাল লিংড়া খড়ক।"

"মানে।" দাশু জিজ্ঞেস করে।

"লাল সিংওয়ালা বকরির পাহাড।"

"গাড়োয়ালে কিন্তু খড়ক মানে হিমবাহ। এখানে বুঝি পাহাড়?"

"জী।" বীর উত্তর দেয়।

"এই কি শেষ টাপ্?" দেবকীদা প্রশ্ন করেন।

"জী সাব।" এবারে বীর উত্তর দেয়।

হঠাৎ কয়েক ফোটা জল গায়ে পড়ল। বৃষ্টি নামল নাকি? আকাশের দিকে তাকাই। হ্যাঁ, বৃষ্টি নেমেছে। বৃষ্টিতে পথ পিচ্ছিল হবে, দুর্গম থেকে দুস্তর হবে। পথিক কখনও বরুণকে বরণ করে না সানন্দে। কিন্তু আমরা করলাম। আমরা তৃষ্ণার্ত। আমরা চাতকের মতো হাঁ করে দাঁড়িয়ে রইলাম। প্রাণভরে স্বর্গবারি পান করলাম।

একটু বাদে তুষারপাত আরম্ভ হল। আমরা একখানি পাথরের আড়ালে আশ্রয় নিই। তুষারপাত কমলে আবার শুরু হয় পথ চলা। ভয়ানক দুর্গম পথ। খুব ধীরে ধীরে উঠতে হচ্ছে। মনে হচ্ছে নাচতে নাচতে চলেছি—যেন আমাদের জুতোর নিচে কেউ চাকা লাগিয়ে দিয়েছে।

একসময় এসে পৌছলাম লাল লিংডা খডকের শিখরে। আর দেখতে পেলাম সেই অদ্ভুত দৃশ্য—বিরাট একটা জন্তু হাত-পা গুটিয়ে উপুড় হয়ে আছে। সামনে, ওপরে—আকাশের গায়ে। বীরের দিকে তাকাতেই সে বলে ওঠে, "বরাম্‌তাল পাহাড়। এর ওপারেই তাল। ওপরে উঠলে দেখা যাবে।"

"তাহলে এই তোমার শেষ টাপ্?"

"জী সাব।"

আমরা পা চালাই। কিন্তু আর যে চলতে চাইছে না। পায়ের কি দোষ?

বহু কষ্টে উঠে আসি ব্রহ্মতাল পাহাড়ের শিখরে। তৃণাচ্ছাদিত—অনেকটা মালভূমির মত। এখান থেকে অনেক দূর পর্যন্ত দেখা যায়। তবে মেঘের জন্য এখন ভাল করে দেখা যাচ্ছে না সব। তবু ইশারা করে বীর বলতে থাকে, "ঐ দেখুন ওয়ান। তারপরে পিরি, ওলাংগুরা, কানে, পটিয়া, ববনবিরা ও শিরোর গ্রাম। আর ওদিকে বুঙ্গা, বুরশোল, রতগাঁও, কুলবুড়ি ও ডুংরি।"

ওর দৃষ্টিশক্তি বোধ হয় আমাদের চেয়ে প্রখর। নইলে এতো সব দেখতে পাচ্ছে কেমন করে? তবে আমরা যে কিছুই দেখছি না, তা নয়। আমরা দেখতে পাচ্ছি ত্রিশূল আর নন্দাঘুন্টি। আবার তারা দেখা দিয়েছে। ঠিক

তেমনি ভাবে দাঁড়িয়ে আছে। মনেই হচ্ছে না আমরা ইতিমধ্যে আরও দূরে চলে এসেছি।

একটা পাথরের বেদীর কাছে এসে বীর থামে। বলে, "ভুংরি গ্রামের নন্দাযাত এখানে এসে নন্দামূর্তি নামায়—যাত্রীরা বিশ্রাম করে। চড়াই ভেঙে উঠে আসতে হয় কিনা।"

আমরাও চড়াই ভেঙ্গে উঠে এসেছি এখানে। আমরাও বসে পড়ি। কিছুক্ষণ বিশ্রাম করে উঠে দাঁড়াই। দেবকীদা বীরকে জিজ্ঞেস করেন, "টপাটপ তো টাপ শেষ হল, এবার বরামতাল কোথায়?"

নিচে একটি বিন্দু দেখিয়ে বীর বলে, "ঐ যে।"

মোটেই আশ্বস্ত হতে পারি না। বুঝতে পারছি এখনও সে বহুদূরে। তবু চলতে থাকি উৎরাই পথে। পিপাসায় গলা শুকিয়ে আসছে। কিন্তু কোথাও জল নেই। জল অনেক নিচে—ব্রহ্মতালে। আমরা সেখানেই চলেছি। কেউ কোন কথা বলছি না। যন্ত্রের মতো পথ চলেছি।

বিন্দুটি ক্রমেই বড হচ্ছে। আমরা নেমে আসছি। এবারে বোঝা যাচ্ছে ব্রহ্মতাল জলাশয়। আর সে একা নয়। কাছাকাছি আরও কয়েকটি হ্রদ আছে। ওখানে পৌছতে পারলে জল পাব। জল নয়, জীবন। আমরা জোরে জোরে চলতে শুরু করি। জোরে আরও জোরে। কাছে আরও কাছে—ডিম্বাকৃতি শান্ত সুনীল জলাশয়ের তীরে।

পরদিন। রাত দশটা। এইমাত্র গোয়ালদাম ডাকবাংলোয় পৌছলাম। আমাদের গিরি-কান্তার পরিক্রমার প্রথম অধ্যায় শেষ হল। কাল সারাদিন বিশ্রাম। পরশু সকালের বাসে চেপে গরুড় হয়ে বাগেশ্বর যাব। সেখানে মেজর ও প্রাণেশ অপেক্ষা করছে। তাদের সঙ্গে নিয়ে বাসে করে কাপকোট যাব। সেখান থেকে আবার আরম্ভ হবে পদযাত্রা। আমরা পিণ্ডারী হিমবাহ দর্শন করব।

কিন্তু সে-সব তো ভবিষ্যতের কথা। ভবিষ্যতের কথা বলার অনেক সময় পাওয়া যাবে। এখন অতীতের কথা বলে নিই। আজকের সারাদিনের কথা। এমন দিন পদযাত্রীর জীবনে বড় বেশি আসে না।

গতকাল আমরা ৮ মাইল হেঁটেছি—কুকিনাখাল থেকে ব্রহ্মতাল। পরশু হেঁটেছি ৯ মাইল—বড়াজলচুঙ্গা থেকে কুকিনাখাল। তার আগের দিন ১০

মাইল—ছনিয়াথর থেকে বড়াজলঢুঙ্গা। আর আজ? আজ ২০ মাইল—ব্রহ্মতাল থেকে গোয়ালদাম। সারাদিন প্রায় উপবাসী থেকে আমরা এই দীর্ঘ ও দুর্গম পথ পাড়ি দিয়েছি।

কয়েকখানা বিস্কুট আর দুটি করে আলুসিদ্ধর সঙ্গে আধমগ কফি খেয়ে সকাল আটটা নাগাদ রওনা হয়েছিলাম ব্রহ্মতাল থেকে। খাবারের থলিটা দেওয়া হয়েছিল কুলি রতন সিংকে। কথা ছিল, সে আমাদের সঙ্গে থাকবে। দুপুরে কোন ঝরণার ধারে বসে লাঞ্চ সেরে নেবো। কোন সুযোগে সে যেন পেছিয়ে পড়েছে। দুপুর গড়িয়ে বিকেল হয়েছে, বিকেল গড়িয়ে সন্ধ্যা, সন্ধ্যা শেষে রাত। এখনও রতন সিং এসে পৌছয় নি। শুধু সে-ই একা নয়। আসে নি অন্য কুলিরা। রাতটা বোধ হয় আমাদের ভিজে পোশাকে ভূমি-শয্যায় কাটাতে হবে।

কুলিদের কথা ভেবে আর কি হবে? তার চেয়ে বরং পথের কথা ভাবা যাক্—আজকের পথ।

আজ রওনা হয়ে বীর সিং-এর সঙ্গে আমরা আবার উঠে এসেছি কালকের সেই ব্রহ্মতাল পাহাড়ের ওপরে। পথে এক জায়গায় গুটিকয়েক মরচে পড়া ত্রিশুল, একটি পেতলের প্রদীপ আর কয়েকটি বিবর্ণ পতাকা দেখে একবার দাঁড়িয়েছি সেখানে। বীর বলেছে—বিনায়কের স্থান। গণপতির উদ্দেশে একটি প্রণাম রেখে এসেছি এগিয়ে। উঠে এসেছি ব্রহ্মতাল পর্বতশিখরে। আজ আবহাওয়া ভাল ছিল। সূর্যালোকে ঝলমল করছিল চারিদিক। ভাল করে একবার চারিদিকে চোখ বুলিয়ে নিয়ে আমরা উৎরাই পথে নামতে শুরু করেছি।

উৎরাই কোথাও কম, কোথাও বেশি। একসময় আমরা পৌছেছি বড়গাছের গণ্ডিতে—তেলাইনির বনে। বন ক্রমেই ঘন হয়েছে। এই গহন বনের ভেতরেই ভিকলতাল বা বিগুনতাল। গাছে ছাওয়া ছোট একটি হ্রদ। কখনই রোদ পড়তে পারে না। গাছের পাতা পড়ে পড়ে জল পচে গেছে। তাই বীর জল খেতে দেয় নি আমাদের।

তারপরে ধীরে ধীরে বন হালকা হয়েছে। আর সেই বনের সীমাতেই খপলুতাল। বীর বলেছে—খোপতালিয়াতাল। হ্রদের ধারে রয়েছে কয়েকটি কুটির। হ্রদটি ছোট কিন্তু ভারী সুন্দর। গাছ কম—জলে রোদ পড়ে। পরিষ্কার জল। আমরা হাত-মুখ ধুয়ে প্রাণভরে জল খেয়েছি। তারপরে একটি

গাছের ছায়ায় বসে খাবারের অপেক্ষা, রতন সিংয়ের প্রতীক্ষা করেছি। কিন্তু কোথায় রতন? রতন পাওয়া কি অতই সহজ? বৃথাই সময় নষ্ট হয়েছে। বিরক্ত হয়ে একসময় আমরা চলা শুরু করেছি।

কয়েকটি অদ্ভুত গাছ দেখে চলা বন্ধ হয়েছে আমাদের। গুঁড়িগুলি একেবারে ফাঁপা। সেখানে নাকি দেব-দেবীরা বসবাস করেন। তাই গাছের গোড়ায় মানতের ত্রিশূল আর সিঁদুরের প্রলেপ।

পাথর কম হলেও, পথটি মোটেই সমতল নয়। বড় বড় গাছের সারি সারি শিকড় ডিঙ্গিয়ে পথ চলতে হয়েছে। শিকড় তো নয়, যেন গিরিশিরা।

খিদেয় ছটফট করেছি। মাঝে মাঝে পথের ওপর বসে পড়েছি। রতনের পথ চেয়ে বসে রয়েছি। কিন্তু কোথায় রতন? রতন আসে নি।

পৌঁছেছি ফরালী—একটি সমতল শিখর। দেখা হয়েছে একজন মেষপালকের সঙ্গে। সব শুনে সে তার সামান্য সম্বল থেকে কয়েকটি কাঁকুড় দিয়েছে আমাদের। তাই খেয়ে কোনমতে কিছুক্ষণের জন্য জঠরাগ্নির জ্বালা নিবারণ করেছি।

কিছুদূর এগিয়ে বমোটিয়া। একটি জলধারা পেয়ে প্রাণভরে জল খেয়েছি। বসেছি কিছুক্ষণ। কিন্তু আসে নি রতন।

তারপরে কারবলি গ্রাম। কিছুই জোটে নি সেখানে। কয়েকটি কাঁকুড় জুটেছে পরের গ্রাম সিরন্‌থলে।

মাল্লাধার ও তাল্লাধার গ্রাম পেরিয়ে বিকেল পাঁচটায় পৌঁছেছি নন্দকিশোরী। বড় আশা ছিল সেখানে ডাল-রুটি পাব। কিন্তু সে আশা বিফল হয়েছে। খানিকটা ছোলাভাজা ছাড়া আর কিছুই পাওয়া যায় নি। এক গেলাস করে চায়ের সঙ্গে তাই ভাগ করে খেয়ে আমরা পুরনো পথে পা বাড়িয়েছি।

পথ পুরনো হলেও, পথের প্রকৃতি ভিন্ন। যাবার সময় সে উৎরাই ছিল, আসার সময় চড়াই হয়েছে। ভয়ঙ্কর চড়াই। কিছুক্ষণের মধ্যে আঁধার নেমে এসেছে পথে। পিপাসায় গলা শুকিয়ে এসেছে। তবু অন্ধের মতো হাতড়ে হাতড়ে পথ চলেছি, ধুঁকতে ধুঁকতে কোনমতে ফিরে এসেছি গোয়ালদাম—যেখান থেকে বারো দিন আগে আমাদের এই পদযাত্রা শুরু হয়েছিল।

পথশ্রমে সবাই ক্লান্ত ও অবসন্ন। যে যেখানে পেরেছি, শুয়ে পড়েছি। চৌকিদার আগুন আর আলো জ্বালিয়ে দিয়ে গেছে। সবাই চোখ বুজে

পড়ে আছি। কেবল আলোর কাছে বসে ডায়েরী লিখছে সুজল। লিখছে—

'ডায়েরী লেখার এমন আদর্শ অবসর জীবনে হয়তো আর কখনও আসবে না। তাই এই লোভটুকু সামলাতে পারলাম না।

'আজকের দিনটি বোধ হয় এ যাত্রার সব চেয়ে স্মরণীয় দিন। বারো ঘণ্টা হেঁটে আমরা ব্রহ্মতাল থেকে থেকে গোয়ালদাম এসেছি। আমার মনের মণিকোঠায় এ দিনটির স্মৃতি অক্ষয় হয়ে রইবে।

'বহু বিচিত্র অভিজ্ঞতা হল আজ। অনাহারে পথ চলার অভিজ্ঞতা, অন্ধকারে দুর্গম পথ পেরোবার অভিজ্ঞতা, সন্ধ্যাতারার আলোয় পথ চিনে নেবার অভিজ্ঞতা। ভয়ঙ্কর ও সুন্দর এই অভিজ্ঞতার কথা চিরকাল মনে থাকবে।

'মনে পড়ছে—কিছুক্ষণ আগেও কোথায় ছিলাম! গহন বনের মধ্য দিয়ে অন্ধকার চড়াই পথ। মারাত্মক চড়াই। ঘামে সমস্ত শরীর ভিজে গেছে। চশমা ঝাপসা হয়ে এসেছে। কিছুই দেখতে পারছিলাম না, তবু ছুটে আসছিলাম। জানতাম পদস্খলন মানেই মৃত্যু। মৃত্যুকে তুচ্ছ জ্ঞান করে সেই ভয়ঙ্কর পথ অতিক্রম করে এসেছি আমি আর আমার সহযাত্রীরা। সারাদিনের ক্লান্তিতে সহযাত্রীরা ঢলে পড়েছে নিদ্রার কোলে। কিন্তু ঘুম আসছে না আমার। আমি কেবল ভেবে চলেছি আজকের পদযাত্রার কথা।

'কখন যেন চাঁদ উঠেছে আকাশে—কৃষ্ণপক্ষের চাঁদ। জ্যোৎস্নাধারায় গোয়ালদাম ভেসে যাচ্ছে। ডাকবাংলোর নিশ্চিন্ত আশ্রয়ে বসে কাচের জানলা দিয়ে আমি বার বার গোয়ালদামকে দেখছি। গোয়ালদামের কথাও চিরকাল মনে থাকবে আমার। আমি আবার আসবো এখানে। কয়েকটা দিন কাটিয়ে যাবো এই রমণীয় নিকেতনে।'

## ॥ পঁচিশ ॥

বাস থেকে নামতেই প্রাণেশ এসে জড়িয়ে ধরে আমাকে। একসঙ্গে গিরি-কান্তার পরিক্রমায় বেরিয়ে বিচ্ছিন্ন হয়ে পড়েছিলাম। আজ আবার আমরা মিলিত হলাম বাগেশ্বরে। একটু আগে আমাদের বাস এসে বাগেশ্বরে থামল।

সবার সঙ্গে ওর আলিঙ্গন শেষ হলে, প্রাণেশকে জিজ্ঞেস করি, "মেজর কোথায়?"

"রানীক্ষেতে।"

"কেন?"

"তা বলতে পারব না। পরশু আমরা মুনসিয়ারী থেকে এখানে ফিরে এসেছি। এসেই তিনি আমাকে বললেন—তুমি সহযাত্রীদের জন্য অপেক্ষা করো এখানে। ওদের সঙ্গে পিণ্ডারী হিমবাহ দেখে ফিরে যেও কলকাতায়। আমি কাল সকালে রানীক্ষেত চলে যাচ্ছি।"

"আশ্চর্য! তাঁরই আগ্রহে আমরা পিণ্ডারী হিমবাহে যাচ্ছি আর তিনি চলে গেলেন। তুমি কিছু বললে না তাঁকে?" দেবকীদা প্রাণেশকে প্রশ্ন করেন।

"বলেছিলাম। উত্তরে তিনি বললেন—আমার মনটা ভাল নেই ভাই। এ রকম মানসিক অবস্থায় তোমাদের সঙ্গী হতে চাই না।"

"হঠাৎ কি হল, কিছু বুঝতে পেরেছো?" মোহিত জিজ্ঞেস করে।

"না।" প্রাণেশ বলে, "যাবার পথে বেশ স্ফূর্তিতে ছিলেন। অথচ রাত্তি ডাকবাংলোয় পা দেবার পরেই তিনি যেন কেমন আনমনা ও উদাসীন হয়ে পড়লেন। কিন্তু মুখে কিছুই বলেন নি। ফেরার পথেও চুপচাপ ছিলেন। এখানে এসে কেবল বললেন ঐ কথা।"

মনটা খারাপ হয়ে গেল। রানীক্ষেতে আলাপ হয়েছিল। বহুদিন থেকে তিনি সেখানে আছেন। তাঁর সঙ্গে আমরা বিনসর গিয়েছিলাম। যতদূর জানতে পেরেছি, তিনি একজন প্রাক্তন মেজর। সংসারে কেউ নেই। তিনি হিমালয়ে অনেক ঘুরেছেন। বড়ই আমুদে লোক। তাঁর সঙ্গে হিমালয়ে কয়েকটা দিন কাটাবার জন্য দিন গুনছিলাম। তা আর হয়ে উঠল না।

"চলুন ডাকবাংলোয় যাওয়া যাক।" প্রাণেশ তাড়া লাগায়, "রুকস্যাক আর খাবারের কিটগুলো নিয়ে চলুন। বাকি মাল সব বাস অফিসেই থাকবে। আমি ওদের সঙ্গে ব্যবস্থা করেছি। কাল ওরাই কাপকোটের বাসে মাল তুলে দেবে।"

তাই করা হল। আমরা ডাকবাংলোয় রওনা হলাম। পাথর বাঁধানো পথ। বাসস্ট্যাণ্ডের পরে পথের দুদিকে দোকানপাট। পেছনের দিকে বাড়ি-ঘর। এটি কিন্তু প্রধান বাজার নয়। বড় বাজার গোমতীর ওপারে—নতুন শহরে।

সরযূ ও গোমতীর সঙ্গমে ২৯° ৫০′ ১৫″ উত্তর এবং ৭৯° ৪৮′ ৫২″

পূর্ব দ্রাঘিমায় অবস্থিত ৩১৪৩ ফুট উঁচু একটি সুপ্রাচীন জনপদ বাগেশ্বর। আলমোরা জেলার একটি মহকুমা শহর। বাসে আলমোরা থেকে ৫৬ ও কাঠগুদাম থেকে ১১৩ মাইল। হাঁটাপথে আলমোরা থেকে ২৬ মাইল। এ পথটি পদযাত্রীদের বড়ই প্রিয়—ভারী সুন্দর পথ।

এখান থেকে আরও দুটি মোটরপথ আছে। একটি চৌকড়ী হয়ে পিথোরাগড় আর একটি কাপকোট হয়ে শামাধুরা।

বহুকাল থেকেই বাগেশ্বর ভারত-তিব্বত বাণিজ্যের একটি বড় কেন্দ্র ছিল। তিব্বত স্বাধীনতা হারাবার পরে সে বাণিজ্য বন্ধ হয়ে গেছে। তাহলেও তাঁত ও পশমজাত দ্রব্য আমদানি-রপ্তানির একটি বড় কেন্দ্র বাগেশ্বর। নিকটবর্তী বোরগাঁও-য়ে একটি ট্যানারী আছে। এ অঞ্চলে সোপস্টোন, গ্রাফাইট, লোহা, তামা ও স্ফটিকের খনি আছে।

বেশ কিছুটা এসে আমাদের পথ বাঁয়ে বাঁক নিল। এখানেই ডানদিকে মন্দিরের পথ গেছে নেমে। আমরা বড় রাস্তা ধরে বাঁয়ে এগিয়ে চললাম। দু'দিকেই দোকানপাট ও বাড়ি-ঘর। বাঁদিকে বাড়ির পেছনে টিলা আর ডান দিকে দোকানের পরে সরযু। তিন ভাই ও প্রিয় প্রজাদের সঙ্গে যে নদীর পুণ্যসলিলে পরমপুণ্যবান শ্রীরামচন্দ্র মরদেহ বিসর্জন দিয়েছিলেন, সেই পুণ্যতোয়ার তীর দিয়ে পথ চলেছি আমরা।

সরযু কুমায়ুনের অন্যতম শ্রেষ্ঠ নদী। গোমতী, পনার ও রামগঙ্গা (পিথোরাগড়) তিনটি প্রধান শাখানদী সরযুর। জোলজিবীতে কালী নদী এসে মিলেছে সরযুর সঙ্গে।

একটু এগিয়ে পথের ডানদিকে পুল। ওপর দিয়ে বাস চলাচল করে। গোমতীর ওপরেও একটি পুল আছে। দুটি পুলই প্রাচীন। প্রথমে ছিল দড়ির ঝুলা। ১৮৭১ খৃষ্টাব্দের বন্যায় সে ঝুলা দুটি ভেসে যায়। তারপরে ১৪৭ ও ৬০ ফুট দীর্ঘ দুটি লোহার তারের ঝুলা তৈরি হয় সরযু ও গোমতীর ওপরে। এখন নির্মিত হয়েছে পুল।

পুলের ওপর দাঁড়িয়ে দর্শন করি মার্কণ্ডেয় শিলা। মহামুনি মার্কণ্ডেয় নাকি এই শিলার ওপরে বসে তপস্যা এবং দুর্গা সপ্তসতী পুঁথি রচনা করেছিলেন। শিব এই শিলায় বসে হিমবানের মেয়েকে বিয়ে করেন।

পুণ্যশিলাকে প্রণাম করে আমরা এপারে আসি। একটু এগিয়ে বাঁ দিকের পথ ধরে উঠে আসি ডাকবাংলোয়। নির্মাণ বিভাগের বেশ বড় বাংলো।

পথের পাশে পাহাড়ের ওপর অবস্থিত। চমৎকার অবস্থান। শহর বড়ই সুন্দর দেখাচ্ছে এখান থেকে। সরযূ আর গোমতীকে মনে হচ্ছে দুটি আঁকাবাঁকা রূপোলী রেখা।

স্নান করে খেয়ে নিলাম। কিছুক্ষণ বিশ্রাম করে চললাম সঙ্গম ও মন্দির দর্শন করতে।

সঙ্গমটি সমতল। অনেকটা খালি জায়গা। এখানেই মেলা বসে। মকর সংক্রান্তি, কার্তিক পূর্ণিমা, গঙ্গা দশহরা ও শিবরাত্রিতে মেলা বসে এখানে। মকর সংক্রান্তির মেলাকে বলে উত্তরায়ণীর মেলা। এটি কুমায়ুনের একটি শ্রেষ্ঠ সামাজিক ও বাণিজ্যিক সম্মেলন।

সঙ্গম থেকে উঠে এসে লোকালয়ের মধ্যে মন্দির। দেয়াল ঘেরা—ছোট তোরণ। ভেতরে ঢুকে মন্দির প্রাঙ্গণ—গাছে ছাওয়া। প্রায় কেন্দ্রস্থলে মাঝারি আকারের প্রাচীন মন্দির। বাঘনাথ মন্দির। কেউ বলে ব্যাঘ্রেশ্বর, কেউ বা বলেন বাক-ঈশ্বর। মন্দিরের সামনে অনেকগুলি ঘণ্টা ঝুলছে, ভেতরটা অন্ধকার। আরও কয়েকটি মন্দির আছে এখানে—দত্তাত্রেয়, ভৈরবনাথ ও গঙ্গাজীর মন্দির।

বাঘনাথ মন্দিরের সঠিক নির্মাণকাল জানা যায় নি। তবে ১৪৫০ খৃষ্টাব্দে চাঁদরাজা লক্ষ্মীচন্দ্র মন্দিরটির আমূল সংস্কার সাধন করেন।

বৈজনাথের মতই বাগেশ্বর সুবিস্তৃত ও শস্যশ্যামল উপত্যকা। দুয়ের যোগাযোগও সুপ্রাচীন। দূরত্ব মাত্র বারো মাইল। কাজেই বাগেশ্বর কাত্যুরী প্রভাবিত নগর। এখানে কাত্যুরী রাজা ভূদেবের শিলালিপি পাওয়া গেছে, অথচ কাত্যুরী আমলের কোন মন্দির নেই। কেবল কয়েকটি ভগ্নমূর্তি পাওয়া গেছে।

দর্শন শেষে বাজারে আসি। কিছুক্ষণ ঘোরাঘুরির পরে ফিরে আসি ডাক-বাংলোয়। চৌকিদার চেয়ার বের করে দেয় সামনের সবুজ লনে। কেবল সন্ধ্যা হয়েছে। চাঁদ উঠতে দেরি আছে এখনও। কিন্তু বাগেশ্বরকে মন্দ লাগছে না। চাঁদ উঠলে তার এমন রূপ যাবে হারিয়ে। আলো-আঁধারি এই রূপটি বড় ভাল লাগছে দেখতে। ভাল লাগছে শুনতে সরযূর কলতান। দেখতে পাচ্ছি না, কেবল শুনছি তার গান।

এলোমেলো কথার মাঝে হঠাৎ অমিতাভ প্রশ্ন করে প্রাণেশকে, "মেজর যাবার সময় তোমাকে কি বললেন ?"

"নিজের সম্পর্কে কিছুই বলেন নি। জানেনই তো তিনি নিজের প্রসঙ্গে নির্বাক। কেবল আমাকে ছোট একখানি খাতা দিয়ে বললেন—এর মধ্যে আমার প্রথম মুনসিয়ারী যাত্রার কথা লেখা আছে। তখনকার পথের সঙ্গে এখনকার পথের কোন মিল পাবে না খুঁজে। কিন্তু সেদিনকার কাহিনী বোধ হয় খারাপ লাগবে না তোমাদের। সহযাত্রীরা এলে খাতাখানি তাদের পড়তে দিয়ে বলো, এখানা তাদের আমি উপহার দিয়ে গেলাম।"

প্রাণেশ ভেতরে যায়। একটু বাদে একখানি খাতা নিয়ে ফিরে আসে। বলে, "দাশুদা আপনি পড়ুন।"

প্রাণেশের হাত থেকে খাতাখানি নিয়ে খুলতে খুলতে দাশু বলে, "আমি পড়ব ?"

"বেশ তো পড়ো না।" দেবকীদা বলেন।

দাশু আর কোন কথা না বলে পড়তে শুরু করে—

'যে কথা বলব ভাবি, বলতে পারি না,
যে কাহিনী লিখব ভাবি, লিখতে পারি না,
যে দেশে যাব ভাবি, যেতে পারি না।

অথচ আমার কণ্ঠ বলতে চায় সেই না-বলা কথা, আমার লেখনী লিখতে চায় সেই না-লেখা কাহিনী, আমার চরণ যেতে চায় সেই না-যাওয়া দেশে।

কিন্তু চাইলেই তো পাওয়া যায় না—চাওয়ার সঙ্গে পাওয়ার বিরোধ চিরকাল। আর এই না-পাওয়া মানব-মনের চিরন্তন সমস্যা।

তবু মানুষ কথা বলে, কাহিনী রচনা করে, পদযাত্রায় অংশ নেয়। আর সে-কথা, সে-কাহিনী ও সে-যাত্রাকে কখনও কখনও তার মনের মত বলে মনে হয়। এই মনে হওয়ার সঙ্গে হয়তো মনের কোন সত্যিকারের মিল নেই। কিন্তু মিথ্যের মধ্যেও তো মানুষ সাময়িক আনন্দ পায়। এ পাওয়াও কম নয়।

তেমনি এক কাহিনী আজ তোমাকে বলতে বসেছি আমি। আমার মনের কথা তোমার মনের মত হবে কিনা জানি না। যদি না হয়, তাহলে জেনো সেটা কাহিনীর দোষ নয়, কাহিনীকারের অযোগ্যতা।

সে-কথা আমার হলেও, সে-কাহিনী আমাদের দুজনের। আর সে-দেশ কমনীয়া কুমায়ুনের কনিষ্ঠা-কন্যা পিথোরাগড় জেলার মুনসিয়ারী মহকুমা।

পদযাত্রীদের প্রাণপ্রিয় পিথোরাগড়, পর্বতাভিযাত্রীদের প্রাণের স্বর্গ

পিথোরাগড়। পিথোরাগড়ের পথে ও প্রান্তরে, তার গিরি-কান্তারে ছড়িয়ে আছে রং-বেরংয়ের ফুল, রকমারী ফল আর নানা জাতের পশুপাখী। পিথোরা-গড়ের পরিবর্তনশীলা প্রকৃতি পথিকের পথশ্রমকে দূর করে, তার হৃদয় ও মনকে পরম প্রশান্তিপূর্ণ করে তোলে। পথিক পাগল হয় পিথোরাগড়ের পথে। কিন্তু না, এখন পথিকের কথা নয়, এখন পথের কথা বলে নিই।

মুনসিয়ারী দুর্গমতর কুমায়ুন হিমালয়ের প্রবেশ তোরণ। গাড়োয়াল-কুমা-য়ুনের কয়েকটি বিখ্যাত পর্বতশৃঙ্গ এই অঞ্চলে অবস্থিত। এদের মধ্যে আছে— নন্দাদেবী, নন্দাদেবী-পূর্ব, নন্দাকোট, নন্দাখাত, পঞ্চচুলি ও ত্রিশুলী।

নন্দাকোট শৃঙ্গে ভারতীয় অভিযাত্রীরা আরোহণ করেছেন ১৯৫৯ সালের ২৫শে মে। কমাণ্ডার এম. এস. কোহলী এই অভিযানের নেতৃত্ব করেন। কে. পি. শর্মা শিখরারোহণকারীদের অন্যতম।

১৯৬১ সালের ২০শে অক্টোবর এক তরুণ অভিযাত্রীদল নন্দাখাত শিখরে আরোহণ করেন। শিখরবিজয়ী দলনেতার নাম পৃথ্বী চৌধুরী। বীরেন সরকার এই অভিযাত্রীদলের সদস্য ছিল।

নন্দাদেবী ভারতের উচ্চতম পর্বতশৃঙ্গ। ১৯৬৪ সালের ২০শে জুন লেঃ কর্নেল এন. কুমারের নেতৃত্বে এই সুদুর্গম শিখরে ভারতের জাতীয় পতাকা প্রথম প্রোথিত করেছেন নওয়াং গমবু। তাঁর সঙ্গে ছিলেন শেরপা দাওয়া নরবু।

এই বছরই ৪ঠা, ৫ই ও ৬ই জুন ফ্লাঃ লেঃ এ. কে. চৌধুরীর নেতৃত্বে দুর্গম পঞ্চ-চুলির তিনটি শৃঙ্গে ভারতীয় অভিযাত্রীরা আরোহণ করেছেন। অমূল্য সেন শিখরারোহণকারীদের অন্যতম।

মুনসিয়ারী যাওয়া আর মুসৌরী যাওয়া এক নয়। 'দুগ্‌গা' বলে বেরিয়ে পড়লেই মুনসিয়ারী যেতে পারবে না। এ যাওয়ার জন্য আয়োজনের প্রয়োজন। যেমন ধরো খাবার-দাবার ও পথের আশ্রয়ের ব্যবস্থা। তাই আগের থেকে খোঁজখবর নিয়ে চিঠি লিখে ডাকবাংলো ঠিক করতে হবে। তারপরে রয়েছে কুলি-সমস্যা। সমস্যা বলা ঠিক নয়। কুলি পাওয়া যায় তবে আগের থেকেই বন্দোবস্ত করতে হয়। কাপকোট শ্রমিক সহায়ক সমিতির সম্পাদককে চিঠি লিখলে তিনি কুলি সংগ্রহ করে রাখেন। এই গেল বে-সরকারী বন্দোবস্তের কথা। এবারে সরকারী বন্দোবস্তের কথা বলছি। সীমান্ত জেলা বলে পিথোরাগড় সংরক্ষিত এলাকা। এ জেলায় যেতে হলে নোটিফাইড এরিয়া পারমিট নিতে

হয়। পিথোরাগড়ের জেলা শাসক এই পারমিট দিয়ে থাকেন। অন্তত মাস দুয়েক আগে তাঁর কাছে দরখাস্ত করতে হয়। যাঁরা পিথোরাগড় থেকে পদযাত্রা শুরু করেন, তাঁরা সেখানে পৌঁছে পারমিট নিয়ে যান। আর যাঁরা কাপকোট শামাধুরা হয়ে যান, তাঁরা পিথোরাগড় জেলায় প্রবেশ করে তেজাম থেকে পারমিট সংগ্রহ করে নেন। আমরা এই পথেই মুনসিয়ারী যাব। কাজেই আমাদের যাত্রাস্থল পিথোরাগড় জেলা হলেও আমরা পিথোরাগড় শহরে যাব না। আমাদের পদযাত্রা শুরু হবে আলমোরা জেলার সীমান্ত শামাধুরা থেকে।

কখন যাব? কেন অক্টোবর মাসে। প্রতি বছর যে সময় আমরা পাহাড়ে যাই। দুর্গম হিমালয়ে যাবার দুটি সময়, মে-জুন আর সেপ্টেম্বর-অক্টোবর। আমি কিন্তু অক্টোবর মাসটাই বেশি পছন্দ করি। এ সময় শীত একটু বেশি হলেও বর্ষা কম, কাজেই ধস নামে না। বর্ষা না থাকায় পদযাত্রায় বেশি সময় পাওয়া যায়। আর আকাশ—এমন স্বচ্ছ সুনীল আকাশ আর তুমি কখনও পাবে না হিমালয়ে। ফলে চারদিকের পর্বতশৃঙ্গের প্রকৃত রূপদর্শন করতে পারবে। তবে এ সময় ফুল তেমন পাওয়া যায় না। কিন্তু তুমি তো জান, ফুল পেতে হলে হিমালয়ে যেতে হবে বর্ষাকালে—জুলাই অগাস্টে।

বাগেশ্বর থেকে আমরা প্রথম বাসে রওনা হব শামাধুরা—দূরত্ব ২৬ মাইল। পথে পড়বে কাপকোট, সরযুর তীরে সমৃদ্ধ একটি গ্রাম। কয়েক বছর আগে কাপকোটই ছিল বাসপথের প্রান্তসীমা। এখন বাস যাচ্ছে শামাধুরা—আরও ১২ মাইল। সেখানেই পথ থেমে থাকে নি, এগিয়ে চলেছে মুনসিয়ারীর দিকে। অদূর ভবিষ্যতে মুনসিয়ারী পর্যন্ত বাস চলবে। অর্থাৎ মুনসিয়ারী মুসৌরী হবে। কাজেই তার আগে আমাদের ঘুরে আসতে হবে মুনসিয়ারী থেকে।

কাপকোট থেকে বিখ্যাত পিণ্ডারী হিমবাহের পদযাত্রা শুরু করতে হয়। সরযুর ওপারে বাসস্ট্যাণ্ড থেকে প্রায় মাইল খানেক দূরে চমৎকার একটি ডাক-বাংলো আছে। আমরা পিণ্ডারী পথযাত্রী নই, তাই আমরা সে ডাকবাংলোয় বাস করব না। তবে কুলি ঠিক করার জন্য একবার নামতে হবে কাপকোট বাসস্ট্যাণ্ডে। কাপকোট-শামাধুরা বাসপথ যাত্রীদের ভাগ্যের ওপর নির্ভরশীল। অর্থাৎ যাত্রীরা ভাগ্যবান হলে, প্রকৃতি অনুগ্রহ করেন—পথ ঠিক থাকে, বাস চলে। প্রকৃতি বিরূপা হলে পথে ধস নামে—বাস বন্ধ হয়। পিঠে মাল বেঁধে যাত্রীদের তখন পথে নামতে হয়। কদম বাড়ায়ে বারো মাইল চড়াই-উৎরাই ভেঙে পৌঁছতে হয় শামাধুরা।

পথ প্রসারিত হচ্ছে। শামাধুরা থেকে বাসপথ যাচ্ছে তেজাম—আরও সাত মাইল। পিথোরাগড় থেকে বাসপথ আসছে সেখানে। সেখান থেকে পথ যাবে মুনসিয়ারী। অর্থাৎ পিথোরাগড় ও আলমোরা থেকে বাস চলবে মুনসিয়ারী। সেই সঙ্গে হিমালয়ের আর একটি বিচিত্র-সুন্দর পথের অপমৃত্যু ঘটবে।

যন্ত্রযানের সঙ্গে হিমালয়ের সম্পর্কটা সুমধুর নয়। কলের গাড়ির সওয়ার হয়ে হিমালয় পথের প্রকৃত সৌন্দর্যকে উপলব্ধি করা যায় না। হিমালয়কে দেখতে হয় নিজের পায়ে দাঁড়িয়ে। মাথার ঘাম পায়ে ফেলে তার বিপদসঙ্কুল পথে এগিয়ে না গেলে, হিমালয় নিজেকে প্রকাশ করে না দর্শনার্থীদের কাছে। দেবতাকে পেতে হলে তপস্যা করতে হয়। দেবতাত্মা হিমালয়কে পাবার জন্যও সাধনার প্রয়োজন। পদযাত্রাই সে সাধনা।

কুলি যোগাড হলে, আমরা সেই বাসে করেই রওনা হব শামাধুরা। কুমায়ুনী ভাষায় ধুরা শব্দের অর্থ জঙ্গল। শামা গ্রামের উপকণ্ঠে জঙ্গলময় ভূখণ্ডের নাম শামাধুরা।

শামা একটি বর্ধিষ্ণু গ্রাম। উচ্চতা ৪৮৫০ ফুট। গ্রামের প্রায় প্রতি ঘরে রেডিও আছে। আছে অন্তত একটি করে ছেলে, যে সেনাবাহিনীতে যোগদান করেছে। শিক্ষার দিকেও গ্রামবাসীদের যথেষ্ট নজর আছে। একটি ছেলেদের ও একটি মেয়েদের স্কুল আছে এ গ্রামে। গ্রামের সীমা সরে যাচ্ছে ধুরার দিকে—বন কেটে বসত বসছে। শামার সীমা বাড়ছে আর ধুরার আয়তন যাচ্ছে কমে। গড়ে উঠছে একটি ব্যস্ত বাজার, সুন্দর শহর।

শামাধুরার ডাকবাংলোটি বাসস্ট্যাণ্ড থেকে প্রায় এক ফার্লং দূরে অবস্থিত। তবে ডাকবাংলোর কাছে কয়েকটি দোকান আছে। আর আছে বনাবৃত মূল-নারায়ণের মন্দির।

মন্দির শুনে তো তোমার আর তর সইবে না। তখনই যেতে চাইবে ছুটে। তবে হ্যাঁ, মন্দিরটি যেমন সুন্দর তেমনি প্রসিদ্ধ। বাৎসরিক উৎসবের জন্য বিখ্যাত এ মন্দির। সেপ্টেম্বর মাসের প্রথম দিকে সে উৎসব হয়। পুণ্যার্থীরা দর্শন শেষে মনস্কামনা জানিয়ে মন্দির সংলগ্ন বনের কোন গাছে ছোট ছোট ঘণ্টা বেঁধে দেন। এখন মন্দিরের চারিপাশে ছোট-বড় গাছের শাখা-প্রশাখায় সহস্র ঘণ্টা ঝুলছে। বনে বাতাস জাগলে, ঘণ্টায় সাড়া জাগে। সহস্র ঘণ্টা লক্ষ কণ্ঠে ভগবানের সামগীতি গেয়ে ওঠে। সেই শাশ্বত সঙ্গীতের ধ্বনিতে অদূরবর্তী শামা নদীর কলতান যায় হারিয়ে।

পরদিন সকালে আমাদের যাত্রা হবে শুরু। ঝোলা কাঁধে লাঠি হাতে আমরা বেড়িয়ে পড়ব পথে। প্রথম তিন মাইল মসৃণ ও সমতল। তার পরেই উৎরাই। অবশেষে অসমতল পাকদাণ্ডি বেয়ে রামগঙ্গার বেলাভূমিতে নেমে যেতে হবে। রামগঙ্গা আলমোরা ও পিথোরাগড় জেলার সীমারেখা তথা ইনারলাইন। রামগঙ্গার ওপারেই পিথোরাগড় জেলা—নোটিফাইড এরিয়া। তাই পারমিট না থাকলে রামগঙ্গার পুল পেরনো উচিত নয়। আমাদের কাছে পারমিট না থাকলেও জেলা শাসকের চিঠি থাকবে। তেজামের তহশীলদারের কাছ থেকে আমাদের পারমিট সংগ্রহ করে নিতে হবে।

পুল পেরিয়ে পিথোরাগড় জেলায় প্রবেশ করব আমরা। পুলের এপারে রাউসল গ্রাম—দুখানি দোকান আছে। তারই একখানির দাওয়ায় বসে দুপুরে খাওয়া সেরে নেব।

এখান থেকে তেজাম (৩২৮০´) মাত্র দু মাইল। রামগঙ্গা ও জাকুলা নদীর সঙ্গমে অবস্থিত তেজাম একটি নির্মীয়মান শহর। তেজামে নেমে পারমিট নিতে হবে আমাদের।

তেজাম থেকে তিন মাইল এগিয়ে কুঈটি। স্কুল দোকান আর দাওয়াখানা নিয়ে একটি বর্ধিষ্ণু গ্রাম। দোকানে খাবার পাওয়া যায়, কাজেই তোমাকে হাত পুড়িয়ে রান্না করতে হবে না।

রাগ করলে বুঝি? আরে না না, আমি এমনি ও-কথা বললাম। রান্না করতে তোমার হাত পুড়বে কেন? পদযাত্রার পরিশ্রমের পরে নেহাৎ নিরুপায় না হলে, কে আর রান্না করতে চায় বল? পরিশ্রান্ত বলে সে-সন্ধ্যায় আমরা রান্নার হাঙ্গামা করব না। দোকান থেকে দাল-সবজি আর রোটি নিয়ে আসব। রাত্রিবাসের কোন অসুবিধে নেই কুঈটীতে। কুমায়ুনের অন্যান্য বড় গ্রামের মতো এখানেও একটি পঞ্চায়েত কোঠী বা অতিথিশালা আছে। গ্রামের সব চেয়ে বড ও ভাল ঘরখানি হল পঞ্চায়েতকোঠী। কুমায়ুনীরা অতিশয় অতিথিবৎসল।

শামাধুরা থেকে কুঈটী দশ মাইল। এই দশ মাইল পথের প্রতি ইঞ্চি জমি ছবির মতো সুন্দর। দু-দিকে খাড়া পাহাড় উঠে গেছে সপ্তলোকে। পাহাড় বেয়ে নেমে এসেছে চিরচঞ্চলা লাস্যময়ী ঝরণা, সদাই সপ্তসুর সৃষ্টি করে চলেছে। মাঝে মাঝে দু-একটি ধস। ধস ধ্বংসের প্রতীক। কিন্তু ধ্বংস যে সৃষ্টির স্রষ্টা—বিবর্তনের বার্তাবহ। ধ্বংস রূপহীন নয়। তাই

এ-সব ধ্বসেরও একটি নিজস্ব রূপ আছে। নিয়ত বিবর্তনশীল হিমালয়ের সেই পরিবর্তনটুকু ভাল লাগবে আমাদের। হিমালয় আর তার এই অবহেলিত পথের অপরূপ রূপে রূপতৃষা নিবারণ করব আমরা। সকল পথশ্রান্তি বিস্মৃত হয়ে চলব এগিয়ে। কখনও বা পথের পাশে কলাগাছ দেখে কিংবা ঘুঘুর ডাক শুনে শ্যামলা বঙ্গপল্লীর কথা তোমার মনে পড়ে যাবে। অথচ আমরা তখন বাংলা থেকে কতদূরে। কিন্তু তুমি তো জান, মনের মিল আর প্রাণের টান থাকলে —দূর কভু দূর নহে।

দ্বিতীয় দিন সকালে উঠেই দেখবে তোমার সারা শরীর, বিশেষ করে পা দুখানি ব্যথায় টনটন করছে। শরীরের কি দোষ বল! শরীরটাকে সুস্থ রাখার কোন চেষ্টাই যে আমরা করি না। খাইদাই, অফিস করি আর গাড়িতে ঘুরে বেড়াই। ট্রাম-বাসের কল্যাণে চরণ দুখানির ব্যবহার তো বিস্মৃত হয়েছি। একে হাঁটার অভ্যেস নেই, তার ওপর অসমতল চড়াই-উৎরাই পথ। গা-হাত-পা ব্যথা হবে না কেন? তাই তো তোমাকে বলি, পদযাত্রায় বের হবার অন্তত মাসখানেক আগের থেকে একটু ব্যায়াম করতে। সকাল সকাল উঠে ছাতে কিংবা বারান্দায় কিছুক্ষণ ব্যায়াম করা কি এমন কঠিন কাজ? করলে আর এই কষ্টটুকু সইতে হবে না। তবে তুমি তো তা করবে না, তোমার নাকি লজ্জা করে। লজ্জা নারীর ভূষণ। কিন্তু অহেতুক লজ্জা অনেক সময়েই কষ্টের কারণ হয়। কাজেই তোমাকে কষ্ট পেতে হবে। কিন্তু মজা কি জান—পাহাড়ী পথে পদচারণা শুরু করলে শরীরে যে ব্যথা হয়, কেবল পদচারণাতেই তার উপশম। এ যেন বিষে বিষক্ষয়। তাই ব্যথার ভয়ে কুঁইটীর পঞ্চায়েত-কোঠীতে বসে থাকলে চলবে না। পিঠে ঝোলা বেঁধে, লাঠি হাতে নিয়ে আবার বেরিয়ে পড়তে হবে পথে, কমনীয়া কুমায়ুনের পথে।

তবে তুমি ভয় পেও না। তোমার এই কোমল-অমল স্নিগ্ধ-সুন্দর শরীরটাকে কি আমি বেশি কষ্ট দিতে পারি? তাই দ্বিতীয় দিনে মাত্র পাঁচ মাইল হেঁটে গিরগাঁও পৌঁছে আমাদের যাত্রা স্থগিত রাখব। আর কুঁইটী থেকে পথ চলতে শুরু করে কিছুক্ষণের মধ্যে আপনা থেকেই তুমি ব্যথাকে বিস্মৃত হবে। এমন সুন্দর পাহাড়ী পথ তুমি খুব কমই দেখেছ। এই পথটিকে 'এপিটোম অব কুমায়ুন' অর্থাৎ কুমায়ুনের সংক্ষিপ্ত-সার বলা হয়।

সঙ্গীতময়ী জাকুলার তীর দিয়ে পথ। না উপত্যকার মধ্য দিয়ে পথ। উপত্যকা জাকুলার তীর ছুঁয়ে দিগন্তের কাছে গিয়ে পাহাড়ে মিশেছে।

হিমালয়ের সুন্দরতম উপত্যকা কয়টির অন্যতমা এই লা।

চীনারা তিব্বত জবরদখল করার পরে জোহার উপত্যকার বহু ভুটিয়া সওদাগর এই উপত্যকায় এসে বাসা বেঁধেছে। বংশ পরম্পরায় ওরা তিব্বতের সঙ্গে ব্যবসা-বাণিজ্য করে আসছিল। সমাজতান্ত্রিক সাম্রাজ্যবাদীরা ওদের সেই পৈতৃক বৃত্তি বন্ধ করে দিয়েছে। প্রথম দিকে ওরা খুবই অসুবিধায় পড়েছিল। পরে ওরা বৃত্তি বদলেছে। চাষ-আবাদে মন দিয়ে লা উপত্যকার রূপ পালটে ফেলেছে।

কুঈটি থেকে মাত্র মাইল খানেক এগিয়ে জাকুলার ওপারে একটি ঝরণা দেখে তুমি ঝরণার মতই চটুল ও চপল হয়ে উঠবে। এমন অনিন্দ্যসুন্দর ঝরণা তুমি এর আগে আর দেখ নি। কেমন দেখতে সে ঝরণা? না, সে কথা এখন বলব না। সে ঝরণার রূপ বর্ণনীয় নয়—দর্শনীয়।

আরও দু মাইল এগিয়ে একটা পুল পেরিয়ে আমরা জাকুলার অপর তীরে আসব। আসার আগে পুলের ওপর দাঁড়িয়ে লা ও জাকুলাকে বিদায় জানাবো। তারপরে এপাড়ের চড়াই পথ পেরিয়ে পৌঁছব গিরগাঁও।

গিরগাঁও একটি ছোট্ট গ্রাম। এখানে স্কুল ডাকবাংলো ও কয়েকটি দোকান আছে। দোকানে খাবার কিনতে পাওয়া যায়। কাজেই রান্না করার ঝামেলা নেই। ভাবছ খাওয়া যেমন তেমন, থাকব কোথায়? কেন, ডাকবাংলোয়। বোঝাই থাকলে? আগে চিঠি লিখলে ডাকবাংলোয় ঠাঁই পেতে অসুবিধে হবে না। আর যদি একান্তই সেখানে আমরা ঠাঁই না পাই, তাহলে স্কুলবাড়ি তো রয়েছেই। মোট কথা রাত্রিবাসের কোন অসুবিধে হবে না।

তৃতীয় দিন সকালে ঘুম ভাঙ্গলে দেখবে, গায়ের ব্যথা অনেক কমে গেছে। সেদিন কিন্তু আমাদের সকাল সকাল বেরিয়ে পড়তে হবে। গিরগাঁও থেকে মুনসিয়ারী আট মাইল। পথ খুব সহজ নয়। আগের দিন জাকুলার পুল থেকে যে চড়াই পথ শুরু হয়েছিল, তা তখনও শেষ হয় নি। বরং তিন মাইল আরও বেশি চড়াই ভেঙ্গে আমাদের পৌঁছতে হবে সাড়ে আট হাজার ফুট উঁচু কালামুনি গিরিবর্ত্মে।

পৌঁছতে কিন্তু কষ্ট হবে না তোমার। কোন ক্লান্তি আসবে না তোমার দেহে আর মনে। পথের পাশে নানা রংয়ের নাম-না-জানা ফুল তুলতে তুলতে পথ চলবে তুমি। আর আমাকে তাদের রূপের বাহার দেখাতে গিয়ে ভুলে যাবে যে তুমি চড়াই পথে চলেছো। ফুলভারে তোমার বিনোনো-চুলের

সাজানো খোঁপাটি খসে পড়তে চাইবে। ততক্ষণে যে তার ওজন তোমার চড়াই-চঞ্চল চরণ দুখানির চেয়ে বেশি হয়ে উঠেছে।

হঠাৎ ফুল ফেলে ফুলবনে লুকিয়ে থাকা শামুকের দিকে দৃষ্টি দেবে তুমি। তাদের সচিত্র গড়ন দেখে দু-একটিকে সঙ্গে নিতে চাইবে। কিন্তু যেই না তুমি ধরার জন্য হাত বাড়াবে, অমনি তারা শুঁড় বাড়িয়ে গুটি গুটি চলতে শুরু করবে।

শামুকের শোক কিন্তু বেশিক্ষণ স্থায়ী হবে না তোমার মনে। তুমি দেখবে, পাখায় রামধনু রং মেখে প্রজাপতির দল যাওয়া-আসা করছে। শাড়ীর আঁচল মেলে তাদের ধরতে চাইবে তুমি। ওরা কিন্তু ধরা দেবে না।

চলতে চলতে পথের ধারে একখানি পাথরের পাশে তুমি কুড়িয়ে পাবে সজারুর কয়েকটি কাঁটা। খুশিতে উচ্ছল হয়ে উঠবে—যেন রাজৈশ্বর্য পেয়েছো। কাঁটা কটি হাতে নিয়ে পরশপাথর পাবার ভঙ্গিতে আমাকে বোঝাবে এলু-মনিয়মের কাটার চেয়ে সজারুর কাঁটায় 'হনিকুম্ব' কেন ভাল ওঠে।

কয়েক পা চলেই প্রসঙ্গ পরিবর্তন করবে তুমি। উলের হনিকুম্ব থেকে সত্যিকারের মৌচাক। তোমার নজরে পড়বে মৌমাছিদের আনাগোনা। ফুলে ফুলে মধু খেয়ে বেড়াচ্ছে তারা। অসংখ্য মৌমাছি, অনেক মৌচাক। একটা পাঁচমিশেলি মিঠে গন্ধে মাতাল হব আমরা। মধুপের গুঞ্জন তোমার মনে সুরের পরশ ছোঁয়াবে। তুমি মৌমাছির মতই গুনগুনিয়ে উঠবে। তুমি গাইতে গাইতে পথ চলবে আর আমি চলতে চলতে শুনব সেই গান।

একসময় আমরা পৌছব কালামুনি গিরিবর্ত্মে। তখন দেব-দিবাকর যদি থাকে আকাশে, আর আকাশ যদি থাকে মেঘমুক্ত, তাহলে তুমি বিস্ময়ে ও আনন্দে উতলা হয়ে উঠবে। দেখবে কুমায়ুনের রমণীয় শৃঙ্গমালা পঞ্চচুলির পাশে দাঁড়িয়ে রয়েছ তুমি। পঞ্চপাণ্ডবের পুণ্যস্মৃতির উদ্দেশে উৎসর্গীকৃত পঞ্চচুলি আমাদের আশীর্বাদ করছে। সূর্যের সোনালী আলোয় পঞ্চচুলির পাঁচটি রূপালী শিখর ঝলমলিয়ে উঠেছে তোমার চোখের 'জুম'-করা তারা দুটিতে। কিন্তু দেব-দিবাকর কৃপা না করলে তুমি দেখতে পাবে না পঞ্চচুলিকে—তুমি গুম হয়ে যাবে।

কালামুনি গিরিবর্ত্মের ওপরে উঠে আমরা বাঁয়ে বাঁক নেব। তারপরে ছোট ছোট গুটিকয়েক পাহাড়কে পাক খেয়ে, সোজা সাজানো পথে পা চালাব প্রায় দু মাইল। তারপরে শুরু হবে উৎরাই। একটানা মাইল তিনেক

উৎরাই ভেঙ্গে আমরা পৌঁছব মুনসিয়ারী। একটা ঝরণা পেরিয়ে, পশুপ্রজনন কেন্দ্রকে ডাইনে রেখে, ওপরের লেডিজ কলেজকে পাশ কাটিয়ে, সরকারী গুদাম-গুলোর গা ঘেঁষে আমরা শহরের জনবহুল অংশে এসে উপস্থিত হব। মহকুমা শহর মুনসিয়ারী, সীমান্ত শহর মুনসিয়ারী, ক্রমবর্ধমান শহর মুনসিয়ারী।

মুনসিয়ারীর স্থানীয় নাম টিকসেন। স্কুল-কলেজ, হস্টেল-হোটেল,হাসপাতাল সরকারী অফিস, দোকান বাজার ডাকবাংলো—সবই আছে এখানে। সালফার ও সালফাইড অব আর্সেনিকের খনি আছে এই মহকুমায়।

ডাকবাংলোটি কিন্তু শহর থেকে দূরে—দু মাইল নিচে, রাতি গ্রামে। আমরা সেখানেই আমাদের সাময়িক সংসার পাতবো। তাই সিঁড়ির মত ধাপে ধাপে পাথর বাঁধানো পথে আমরা নেমে যাব গৌরীগঙ্গার সৈকতে।

ডাকবাংলোর পরিবেশটি মনোরম। সামনে গর্জনময়ী গৌরীগঙ্গা আর পেছনে ও দুপাশে ধাপে ধাপে ক্ষেত—শ্যামল স্বপ্নময় হিমালয়।

রাতি মুনসিয়ারীর শহরতলি। আমরা কিন্তু রোজ কাজে-অকাজে শহরে আসব। কোনদিন বা হাঁটতে হাঁটতে চলে যাব ডাণ্ডিধরের শ্রীগীতা সৎসঙ্গ আশ্রমে। শ্রী১০৮ স্বামী বিদ্যানন্দ সরস্বতী গীতাধর্মের প্রচার ও প্রসারকল্পে ১৯৪৬ সালে প্রতিষ্ঠা করেছেন এই আশ্রম। কোনদিন বা আমরা উদ্দেশ্যহীন ভাবে কেবল পথে পথে ঘুরে বেড়াব। এক কথায় শহর হলেও মুনসিয়ারীকে খারাপ লাগবে না আমাদের। শহরবাসী আমরা। পাহাড়-সাগর, গ্রাম-গঞ্জ, বন-জঙ্গল যতই আমাদের ভাল লাগুক, শহরের প্রতি সহজাত আকর্ষণ যাবে কোথায়?

এই আকর্ষণের জন্য আমরা প্রবাস-বাসের পরে ঘরে ফেরার জন্য আকুল হই, হিমালয় থেকে ফিরে আসার সময় ব্যাকুল হই, ব্যস্ত হই—দুদিনের পথ একদিনে হাঁটতে চাই। এ ব্যস্ততার জন্য অনেক সময় চরম মূল্য দিতে হয়। জীবন দিয়ে হিমালয়কে উপেক্ষা করার খেসারত দিতে হয়।

এ কথা শুনে তুমি যেন আবার বলে বসো না—দরকার নেই বাপু পিথোরাগড় পরিক্রমায় বেরিয়ে। তার চেয়ে চলো গাড়োয়াল কিংবা হিমাচলে।

মুনসিয়ারী পর্যন্ত পথ সত্যই নিরাপদ। অথচ এমন সৌন্দর্যের আলয় সচরাচর চোখ পড়ে না। পথের স্নিগ্ধ-শীতল সমীর তোমাকে পথ চলার প্রেরণা যোগাবে। কুমায়ুনের মাটি ও পাহাড়, নদী ও পাখী, ফুল ও ফল

তোমার মনকে আনন্দময় করে তুলবে। আনন্দ-পরিক্রমা পূর্ণ করে আমরা নির্বিঘ্নে ফিরে আসব ঘরে।

কিন্তু আজ ঘরে ফেরার কথা নয়, আজ কেবল হিমালয়ে যাবার কথা, মুনসিয়ারীর কথা, শুধু আমাদের দুজনের কথা। এসো, আমরা সেই কমনীয়া কুমায়ুনের কথায় ফিরে আসি। তার গিরি-কান্তারের সীমাহীন সৌন্দর্যের কথায় ফিরে যাই। ফিরে যাই রাত্তি—যেখানে রাত কাটাবো আমরা।

রাস্তা থেকে ভাল দেখা না গেলেও রাত্তির ডাকবাংলোটি বড়ই সুন্দর। দুখানি ছোট-বড ঘর নিয়ে ছোট্ট ডাকবাংলো। সামনে সবুজ লন আর কেয়ারি করা মরশুমী ফুলের বাগান। তারপরেই গর্জনময়ী গৌরীগঙ্গা। ওপারে পাহাডের রেখা। দু'পাশে বাহারী পাহাড়ী ক্ষেত। তারই পাশ দিয়ে নেমে এসেছে পথ—পথ নয়, যেন ধাপে ধাপে পাথর বাঁধানো সিঁড়ি। সিঁড়ি বেয়ে আমরা নেমে এসেছি গৌরীগঙ্গার বেলাভূমিতে।

রাত্তির রাত···না, রাত নয়। আগে বিকেলের কথা হোক। রাত্তির বিকেল বর্ণাঢ্য। বনপথের দু'পাশে ডাকবাংলোর সামনে জানা-অজানা রং-বেরংয়ের ফুল। তারা হেলে-দুলে তোমাকে স্বাগত জানাবে এই স্বর্গাশ্রমে।

রাত্তির গোধূলি গন্ধময়। বিকশিত-ফুলদল-গন্ধে তোমাকে মহুয়া-মাতাল করে তুলবে।

রাত্তির সন্ধ্যা সঙ্গীতময়ী। কুলায়-ফেরা পাখীদের কাকলির সঙ্গে ঘরে-ফেরা মেহনতী মানুষের গান মিলে সে তখন সুরলোক।

রাত্তির রাত নিরুদ্বিগ্ন হলেও নিঃশব্দ নয়। সুরধুনী গৌরীগঙ্গাকে তখন তোমার বড়ই ভাল লাগবে। মনে হবে সে শিয়রে বসে ঘুমপাড়ানি গান গাইছে। আমরা ঘুমিয়ে পড়লেও সে রইবে জেগে—মঙ্গলগীতি গাইবে। আমাদের মঙ্গলকামনা করবে।

রাত্তির সকাল? হ্যাঁ, রাত্তির রাত পোহালে আমাকে না জাগিয়ে তুমি চুপি চুপি দরজা খুলে বারান্দায় বের হবে। সামনের সিঁড়িতে বসে উষার আকাশে রংয়ের খেলা দেখবে। দেখবে চারিপাশের পাহাড়ের গায়ে আলোর লুকোচুরি আর বনের বুকে পাখীদের ছুটোছুটি। তুমি কান পেতে তাদের কাকলি শুনবে। শুনবে গৌরীগঙ্গার গান।

সেই সমবেত সঙ্গীত শুনতে শুনতে হঠাৎ তোমার খেয়াল হবে আমি

তখনও ঘুমিয়ে। তুমি তাড়াতাড়ি ঘরে এসে ডেকে তুলবে আমাকে। দুজনে বেরিয়ে আসব বারান্দায়।

স্বাতির দিন তখন শুরু হয়ে গেছে। গাঁয়ের মেয়ে-পুরুষরা চলেছে ক্ষেতে—যেখানে লাল আর হলুদের মেলা মিলেছে। তুমি ওদের সঙ্গী হবে। আমাকে নিয়ে চলবে তোমার সঙ্গে। ছেলেরা আমাদের সেলাম জানাবে, মেয়েরা নোলক দুলিয়ে, ঘুঙুর বাজিয়ে মুচকি হাসবে। তুমি ওদের সঙ্গে আলাপ করবে। ওদের হাসি-কান্নায় মেশা জীবনকাহিনী জানবে, ওদের ফসল তোলার গান শুনবে, নাচ দেখবে—অনুকরণ করতে চাইবে। ওরা তোমার দশা দেখে হেসে একে অন্যের গায়ে পড়বে গড়িয়ে।

এমনি হাসি আর গানের মধ্যে আমাদের স্বপ্নভরা দিনগুলো যাবে ফুরিয়ে। এক সকালে হঠাৎ খেয়াল হবে—ফিরে যাবার দিন সমাগত। তোমার মুখের হাসি যাবে হারিয়ে, কণ্ঠের সুর যাবে মিলিয়ে—আনন্দের অবসান হবে।

নিরানন্দ ছেলে-মেয়েদের ভিড়ে ভরে যাবে বাংলো। মেয়েরা আমাদের জিনিসপত্র দেবে গুছিয়ে, ছেলেরা দেবে বেঁধে।

অবশেষে সজল চোখে ওরা বিদায় দেবে আমাদের। তোমার চোখ দুটিও উঠবে ভিজে। তুমি আঁচলে চোখ মুছবে।'